The Hindu Philosophy of Life, Ethics and Religion.

ওঁতৎসৎ

# শ্রীমদ্‌ভগবদ্‌গীতা রহস্য

অথবা

## কর্ম্মযোগশাস্ত্র

গীতার বহিরঙ্গপরীক্ষা, মূলসংস্কৃত শ্লোক, ভাষা অনুবাদ, অর্থনির্ণায়ক
রহস্য, প্রাচ্য ও প্রতীচ্য মতের তুলনা, ইত্যাদি সহিত


লেখক

বাল-গঙ্গাধর তিলক

অনুবাদ

জ্যোতিরিন্দ্রনাথ ঠাকুর

ভূমিকা, তিলক ও জ্যোতিরিন্দ্রনাথের জীবনীরচনা এবং সম্পাদনা

ডক্টর ধ্যানেশ নারায়ণ চক্রবর্তী এম্‌-এ, ডি-ফিল্‌, শাস্ত্রী, বাচস্পতি,
অধ্যাপক, রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয়, কলিকাতা


তস্মাদসক্তঃ সততং কার্য্যং কর্ম সমাচর ।
অসক্তো হ্যাচরন্‌ কর্ম পরমাপ্নোতি পূরুষঃ ॥
গীতাসূ. ৩. ১৯.




প্রোগ্রেসিভ বুক ফোরাম

প্রকাশক ও পুস্তক বিক্রেতা
৩৩ কলেজ রো • কলিকাতা ৯

প্রকাশক
শ্রীনিতাই চন্দ্র ভক্ত
৩৩ কলেজ রো
কলিকাতা—৭০০০০৯

প্রথম প্রকাশ—সংবৎ ১৯৮১, ১৯২৪ খৃঃ, ৭ই পৌষ
পরিবর্ধিত অভিনব সংস্করণ—২০৩৫ সংবৎ, ১৯৭৮ খৃঃ, ১৩৮৫ বঙ্গাব্দ ১৪ই আশ্বিন, মহালয়া

প্রচ্ছদ শিল্পী
শ্রীসুধাময় দাশগুপ্ত

বাইন্ডার ঃ
ব্রজানন্দ বুক বাইন্ডার
১৪৭ কেশবচন্দ্র সেন স্ট্রীট
কলিকাতা-৯

মুদ্রাকর ঃ
শ্রীপাঁচকড়ি ঘোষ
নিউ সর্বমঙ্গলা প্রেস
১/১ বি, বৈষ্ণব সম্মিলনী লেন
কলিকাতা—৬

# SRIMADBHAGAVADGITARAHASYA

[ New Commentary on Gita ]

By

**Bal Gangadhar Tilak**

Translated from original Marathi in Bengali

By

**Jyotirindra Nath Tagore**

Edited with the life sketch of the author and the translator

By

**Prof. Dr. Dhyanesh Narayan Chakrabarti**

M. A., D. Phil., Shastri, Vachaspati

[ Rabindra Bharati University, Calcutta ]

Published by

**PROGRESSIVE BOOK FORUM**

33, College Row, Calcutta-9

1978

Pages—58+742=800

# নিবেদনম্

পরমারাধ্য মদীয় গুরু শ্রীমৎ সীতারাম দাস ওঙ্কারনাথ দেবকে শ্রদ্ধাসহকারে প্রণতি জানিয়ে ভুবনতিলক, গীতাপ্রাণ লোকমান্যকে জানাই নমস্কার। বঙ্গপ্রান্তে মধুরচরিত জ্যোতিরিন্দ্রনাথকে করি স্তুতি। ভারতে রাষ্ট্রীয় মুক্তি সংগ্রামের দধীচিকল্প বিপ্লবীদের করকমলে গীতাভাষ্যের এই সুসজ্জিত অর্ঘ্য নিবেদন করে ধন্য হলাম।

সীতারামং মম গুরুবরং শ্রদ্ধয়া সংপ্রণম্য
গীতাপ্রাণং ভুবনতিলকং নৌমি তং লোকমান্যম্।
বঙ্গপ্রান্তে মধুরচরিতং স্তৌমি তং জ্যোতিরিন্দ্রং
যচ্ছাম্যঘ্যং সুবিহিতমিদং বিপ্লবীনাং করেষু॥

ইতি

চক্রবর্তিকুলোপাধিক শ্রীধ্যানেশ নারায়ণ দেবশর্মা

## ॥ অথ সমর্পণম্ ॥

শ্রীগীতার্থঃ ক্ব গম্ভীরঃ ব্যাখ্যাতঃ কবিভিঃ পুরা ।
আচার্য্যৈর্যশ্চ বহুধা ক্ব মেহল্পবিষয়া মতিঃ ॥
তথাপি চাপলাদস্মি বক্তুং তং পুনরুদ্যতঃ ।
শাস্ত্রার্থান্ সম্মুখীকৃত্য প্রত্নান্ নব্যৈঃ সহোচিতৈঃ ॥
তমার্য্যাঃ শ্রোতুমর্হন্তি কার্য্যাকার্য্য—দিদৃক্ষবঃ ।
এবং বিজ্ঞাপ্য সুজনান্ কালিদাসাক্ষরৈঃ প্রিয়ৈঃ ॥
বালো গাঙ্গাধরিশ্চাহং তিলকান্বয়জো দ্বিজঃ ।
মহারাষ্ট্রে পুণ্যপুরে বসন্ শাণ্ডিল্যগোত্রভৃৎ ॥
শাকে মুন্যগ্নিবসুভূ-সম্মিতে শালিবাহনে ।
অনুসৃত্য সতাং মার্গং স্মরংশ্চাপি বচো * হরেঃ ॥
সমর্পয়ে গ্রন্থমিমং শ্রীশায় জনতাত্মনে ।
অনেন প্রীয়তাং দেবো ভগবান্ পুরুষঃ পরঃ ॥

---

* যৎ করোষি যদশ্নাসি যজ্জুহোষি দদাসি যৎ ।
যত্তপস্যসি কৌন্তেয় তৎ কুরুষ্ব মদর্পণম্ ॥
গীতাসু ৯, ২৭.

# বিষয় সূচী

# শ্রীমদ্‌ভগবদ্‌গীতা



## প্রাক্-কথন

ওঁ

বিশাল-বিশ্বস্য বিধান-বীজং
বরং বরেণ্যং বিধি-বিষ্ণু-সর্বৈঃ।
বসুন্ধরা-বারি-বিমান-বহ্নি-
বায়ুস্বরূপং প্রণবং বিবন্দে ॥

কালিন্দী-কুঞ্জচারী নবঘনরুচিরঃ শ্যামলঃ শান্তমূর্তির্-
যঃ কংসধ্বংসকারী কুরুকুলসমরে দিব্যগীতাপ্রচারী।
প্রাণানন্দঃ প্রমূর্তো দনুজবিদলনো লোককল্যাণকারী
সোঽয়ং পায়াচ্চিরং বস্ত্রিনভুবন-শরণং পাপহারী মুরারিঃ ॥

বিশ্বমনীষার শ্রেষ্ঠ সম্পদ শ্রীমদ্‌ভগবদ্‌গীতা ভারতীয় শাশ্বত সংস্কৃতির নির্যাস। জগতের সারস্বত সমাজে ভারতের শ্রেষ্ঠ দান এই সদ্‌গ্রন্থ। বহুদিন পূর্বে প্রতীচ্য ভূখণ্ডে ইংরেজ মনীষী কার্লাইল মার্কিণ মনীষী এমারসনের সঙ্গে সাক্ষাৎকালে গীতা উপহারের মাধ্যমে সৌহৃদ্যকে সুদৃঢ় করেছেন। বিশ্বের সমুন্নতষট্‌ত্রিংশৎটিভাষায় এই গ্রন্থের প্রায় তিন সহস্র সংস্করণ হয়েছে। বিশ্বের ইতিহাসে যথার্থ গণসাহিত্য এই গীতা। পণ্ডিত-মূর্খ, ধনী-দরিদ্র, স্ত্রী-পুরুষ, শিক্ষক-সৈনিক, কর্মী-ব্যবসায়ী, ছাত্র-শ্রমিক, ত্যাগী-ভোগী সকলের কাছেই এই গ্রন্থের আবেদন। নির্জনগুহাবাসী নিষ্কিঞ্চন তপস্বী হতে রাজপ্রাসাদবাসী ধনী, সর্বকর্মত্যাগী সাধু হতে সদা কর্মনিষ্ঠ রাজনৈতিক নেতা পর্যন্ত সকলেই জীবন-পথের পাথেয় এই গীতা হতে পেয়ে থাকেন। গীতা মানব-সমাজে জ্ঞান-কল্পতরু। তাই যুগে যুগে গীতার উপর রচিত হয়েছে অসংখ্য ভাষ্য। মনীষী দ্বিজেন্দ্রনাথ ঠাকুর গীতাকে বলেছেন ভারতের কুটীরে বিনা তৈলের প্রদীপ। মহাত্মাগান্ধীর মতে গীতা হচ্ছে শান্তি ও শক্তিপ্রদায়িনী মাতা। অধ্যাত্ম জগতে গীতার সাধনা সুবিদিত। কিন্তু দেশের রাষ্ট্রীয় মুক্তি সংগ্রামে এবং আন্তর্জাতিক মৈত্রীসাধনায় গীতার অনন্যসাধারণ ভূমিকা অবিস্মরণীয়। গীতা নিষ্কাম কর্ম্মযোগ, আত্মসমর্পণ যোগ, আত্মতত্ত্ব এবং স্থিতপ্রজ্ঞত্বের আদর্শের দ্বারা ভারতের স্বাধীনতা সংগ্রামে মুক্তি যোদ্ধাদের উদ্বুদ্ধ করেছিল। ভারতের প্রায় সকল বিপ্লবীরই [?] অবশ্যপাঠ্য গ্রন্থ ছিল এই গীতা। আবার অহিংস সংগ্রামীরাও গীতার বাণীতেই পেয়েছেন আদর্শের প্রেরণা। সহিংস এবং অহিংস ভারতে মুক্তিসংগ্রামের উভয় পথের [?] পথিকদের পথের পার্থক্য থাকলেও লক্ষ্য যেমন ছিল এক, তেমনি পাথেয়ও ছিল এক —আর তা হ'ল শ্রীমদভগবদ্‌গীতা! তাই বিপ্লবী যোগী ঋষি অরবিন্দ, চরমপন্থী নেতা লোকমান্য তিলক, আবার অহিংস সংগ্রামী মহাত্মা গান্ধী, ভূদান আন্দোলনের প্রবর্তক নিরীহ বিনোবাভাবে গীতাপ্রবচনে সমুৎসুক, রচনাও করেছেন স্ব স্ব আদর্শের আলোকে গীতার বিশাল ভাষ্য। আবাল্য এঁরা গীতাধ্যায়ী। মহাসংগ্রামী

নেতাজী সুভাষচন্দ্র কংগ্রেস নেতা হিসেবে কারাগার হতে সহকর্ম্মী তরুণদের নিত্য গীতাপাঠের প্রবর্তনা দিচ্ছেন। আবার আজাদ হিন্দ ফৌজের মহানায়ক রূপে রণক্ষেত্রের বোমাবর্ষণের মধ্যেও বুকপকেটে রেখেছেন ছোট্ট গীতা, আলেখ্যধৃতা মাতা কালিকা এবং তুলসীমালিকা। ক্ষুদিরাম-কানাইলাল-বিনয়-বাদল-দিনেশ-প্রফুল্ল প্রভৃতি দধীচির দলে এবং জেলে গীতা ছিল নিত্যপাঠ্য। অবেস্তা, বাইবেল, কোরাণ ত্রিপিটক এই রকম প্রত্যক্ষভাবে কোন দেশের রাষ্ট্রীয় মুক্তিসংগ্রামে মরণপণ সৈনিকদের প্রবুদ্ধ করেছিল কিনা জানা নেই। তাই বলি গীতা শুধু ধর্মগ্রন্থ নয়, ধর্মার্থকামমোক্ষ, তথা চতুবর্গের তথা সামগ্রিক জীবনপথের সময়সারণী তথা টাইমটেব্‌ল, সকল পথের যাত্রীরই অপরিহার্য গ্রন্থ। শুধু ব্যক্তির বা রাষ্ট্রবিশেষের নয়, সমগ্র বিশ্বের সংকট নিরসনেও গীতা অপরিহার্য গ্রন্থ। বিশ্বশান্তি এবং বিশ্বকল্যাণের প্রতিষ্ঠায় রাষ্ট্রসংঘ বা U. N. O এর প্রতিষ্ঠা। তারও পন্থা নিয়ে রাষ্ট্রসংঘের প্রাক্তন সেক্রেটারী জেনারেল স্বর্গত দ্যাগ্‌ হ্যামারশিল্ড্‌ বল্‌ছেন—"ফলাকাংক্ষা করে কর্ম করা অপেক্ষা ফলাশা ত্যাগ করে কর্ম করা অনেক ভাল। এই উপদেশ সকল যুগের সকল দর্শনের চূড়ান্ত কথা। রাষ্ট্রসংঘের সকল প্রচেষ্টায় আমরা যদি গীতার এই উপদেশ অনুসরণ করে চলতে পারি, তবেই আমরা সুখী হব"। —"The Bhagavad Gita echoes an experience of all ages and all Philosophies when it says—work with anxiety about results is far inferior to work without such anxiety, in calm self-surrender. These words expressed deep faith and we will be happy if we can make that faith ours in all our efforts, জার্মেনিতে আণবিক বিজ্ঞানী ওপেনহাইমার গীতার শ্লোক পাঠ করে লব্ধ আণবিক গবেষণার ঘোষণা করেন। নোবেল পুরষ্কারপ্রাপ্ত জীববিজ্ঞানী অলডাস্‌ হ্যাক্‌সলী গীতার অনুবাদ করেন, স্বদেশেও গণিতজ্ঞ নারলিকার কণ্ঠস্থ করেন গীতা। প্রতিটি মানুষই জীবনসংগ্রামে রণক্লান্ত সৈনিক, অর্জ্জুনের ন্যায় বিষাদগ্রস্ত। বিষাদ হতে মুক্তি সবারই কাম্য। অর্জুনকে উপলক্ষ্য ক'রে শাশ্বতকালের নিখিল মানবের বিষাদ হতে মুক্তি তথা মোক্ষের যোগমার্গ ভগবান শ্রীকৃষ্ণ গীতায় প্রদর্শন করেছেন।

এহেন গ্রন্থের বিবিধ ভাষায় বহুবিধ ভাষ্যের মধ্যে লোকমান্য বালগঙ্গাধর তিলকের "গীতারহস্য" বা কর্মযোগশাস্ত্র স্বকীয় মহিমায় প্রোজ্জ্বল। মূল গ্রন্থ মারাঠী ভাষায় রচিত হলেও রবীন্দ্রনাথের দাদা মনীষী জ্যোতিরিন্দ্রনাথ ঠাকুর তার বঙ্গানুবাদ করেন বহুদিন পূর্বে। গ্রন্থটি বর্তমানে দুষ্প্রাপ্য হয়ে উঠেছিল বলে বহতা নদীর ন্যায় বহতা সাধনার ধারাধারক, পরম পূজ্যপাদ মনীষী, শ্রীসুদর্শন-সম্পাদক শ্রীমদ্‌ ব্রহ্মচারী শিশির কুমার গ্রন্থটির পুনঃ প্রকাশের জন্য কল্যাণীর সন্ত আশ্রমে দুচারবার অধমকে বলেন। নিষ্কাম জননেতা মনীষী স্বর্গত সৌম্যেন্দ্রনাথ ঠাকুরও আমায় এ নিয়ে তাগাদা দিয়েছিলেন। সাত বৎসর বয়স থেকে নিত্য গীতাপাঠে প্রবৃত্ত হই কী এক দুর্নিবার আকর্ষণে। বাল্যকাল হতেই গীতাপাঠে অভ্যস্ত থাকায় যৌবনের চৌমাথায় এসে গীতাসংক্রান্ত নানা গ্রন্থ এবং ভাষ্যপাঠে কৌতূহলী হই। সম সাময়িক কালে পূজনীয়



ডঃ মহানামব্রত ব্রহ্মচারীজী, স্বামী জগদীশ্বরানন্দ, মহাত্মা রামদয়াল মজুমদার, জগদীশচন্দ্র ঘোষ এবং আরো বহু মনীষীর গীতা-আলোচনা পাঠে উদ্দীপ্ত হই। বৎসরকাল পূর্ব্বে লোকমান্য তিলকের পৌত্র কেশরীর বর্তমান সম্পাদক, প্রাক্তন সংসদ্‌সদস্য শ্রীযুক্ত জে, এস, তিলক লণ্ডন হতে প্রকাশিত তিলক মহারাজের সুবিস্তৃত প্রামাণ্য জীবনী স্বতঃ প্রবৃত্ত হয়ে আমাকে উপহার দিয়ে কৃতার্থ করেন। তখন হতেই বঙ্গভাষী জনগণের কাছে ঐ মহাত্মার জীবনী এবং তাঁর শ্রেষ্ঠ কৃতি গীতারহস্য তুলে ধরার প্রবল ইচ্ছা পোষণ করতে থাকি। অসংখ্য কর্ম্মের তাড়নায় এবং গীতারহস্যের মূল গ্রন্থের অভাবে সংকল্প সত্য হয়ে উঠ্‌ছেনা দেখে বিষণ্ণ হয়ে পড়ি। এমন সময়ে আমার একান্ত প্রীতিভাজন সারস্বতকল্প গ্রন্থপ্রকাশক পুরুষোত্তম ঠাকুর অনুকূলচন্দ্রের আশ্রিত ভক্ত শ্রীনিতাই চন্দ্র ভক্ত একটি দুর্লভ গ্রন্থ তাঁকে প্রকাশের জন্য দিতে অনুরোধ করেন। ফলে লোকমান্যের আকর্ষণীয় জীবনী এবং জ্যোতিরিন্দ্রনাথের পরিচয় সহ গীতাভাষ্য সম্পাদনায় প্রবৃত্ত হই। আদর্শ শিক্ষাবিদ্‌ শ্রীযুক্ত রবীন্দ্রনাথ দত্ত মূল গ্রন্থটি দিয়ে এবং ব্রহ্মনিষ্ঠ গৃহী শ্রীযুক্ত শচীন্দ্রনাথ ঘোষ নিরন্তর উৎসাহ দিয়ে আমায় সচেতন রেখেছেন। "জিজ্ঞাসা" হতে প্রকাশিত শ্রদ্ধেয় সারস্বতাগ্রজ ডঃ সুশীল রায় রচিত গবেষণা গ্রন্থ জ্যোতিরিন্দ্রনাথের ওপর আলোকপাতে যথেষ্ট সাহায্য করেছে। রবীন্দ্রভারতী প্রদর্শশালার অধ্যক্ষ শিল্পী সুহৃদ্‌ শ্রীযুক্ত সমর ভৌমিক-এর আনুকূল্যে জ্যোতিরিন্দ্রনাথের পরিণত জীবনের আলেখ্যটি পেয়েছি। সংস্কৃত ও ভারতীয় সংস্কৃতির বর্তমান সংকটলগ্নে নিরন্তর সংগ্রাম, পরিজনবর্গের দীর্ঘ অসুস্থতা, এবং নানা প্রতিকূলতায় বিব্রত থাকার মধ্যেও শ্রীভগবানের অপার করুণায় এই দুর্লভ গ্রন্থ প্রকাশিত হল। পূর্বতন ভাষ্যের সঙ্গে কোথাও কোথাও বর্তমান সম্পাদকের ব্যাখ্যা সংযোজিত হয়েছে। তিলক ও জ্যোতিরিন্দ্রনাথের জীবনীও সংক্ষেপে আলোচনা করেছি। পূজনীয় পিতৃদেব ঋষিকল্প মনীষী শ্রীযুক্ত বিশ্বেশ্বর বিদ্যাভূষণ কাব্যতীর্থ এবং করুণাময়ী মাতৃদেবী শ্রীযুক্তা মহামায়া দেবীর নিরন্তর উৎসাহ স্মরণীয়। সহধর্মিণী শ্রীমতী উষাদেবী চক্রবর্ত্তী এম-এ, বি, টি রোগশয্যা হতে এবং পুত্র শ্রীমান নির্মাল্য নারায়ণ এই সম্পাদনায় নানাভাবে সাহায্য করেছে।

সর্বোপরি গুরুদেব শ্রীভগবন্মূর্তি **অনন্ত শ্রীবিভূষিত সীতারাম দাস ওঙ্কারনাথ দেবের** অকৃপণ আশিষ্‌ নেপথ্যে নিয়তই অনুভব করে ধন্য। এই ধরণের গুরুত্বপূর্ণ গ্রন্থের সম্পাদনা অত্যন্ত দুরূহ কার্য। তদুপরি বর্তমানে অভূতপূর্ব বন্যা এবং কাগজের দুষ্প্রাপ্যতায় পদে পদে প্রকাশকর্ম ব্যাহত হয়েছে। ভুলত্রুটির জন্য সহৃদয় পাঠকের নিকটে পূর্বেই মার্জনা প্রার্থনা করি। সংস্কৃত বিশুদ্ধ [illegible]ন রাখার চেষ্টা করেছি। সংশ্লিষ্ট সকলকে কৃতজ্ঞতা জানিয়ে ভগবান পার্থসারথির উদ্দেশ্যেই বলি—ওঁ শ্রীকৃষ্ণার্পণমস্তু। ইতি—

শুভ মহালয়া—১৩৮৫ বঙ্গাব্দ
ঋষিধাম
পোঃ—দত্তপুকুর
জিলা—২৪ পরগণা

বিনীত—
**শ্রীধ্যানেশ নারায়ণ চক্রবর্তী**
অধ্যাপক—রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয়
কলিকাতা-৫০



লোকমান্য বালগঙ্গাধর তিলক

জন্ম—২৩শে জুলাই, ১৮৫৬ মৃত্যু—১লা আগস্ট, ১৯২০



জীবনসায়াহ্নে রাঁচীর শান্তিধামে

**মনীষী জ্যোতিরিন্দ্রনাথ ঠাকুর**

জন্ম—৪ঠা মে, ১৮৪৯ মৃত্যু—৪ঠা মার্চ, ১৯২৫



১৯০৭-এ সুরাট কংগ্রেসের দক্ষযজ্ঞের পর ভাষণরত **লোকমান্য তিলক**, পার্শ্বে উপবিষ্ট **শ্রীঅরবিন্দ**



১৯১৮তে হোমরুল লীগের প্রতিনিধিরূপে লণ্ডন যাত্রাকালে
উপবিষ্ট—বিপিন চন্দ্র পাল, লোকমান্য তিলক এবং জি. এস্. খাপার্দে
পশ্চাতে দণ্ডায়মান—আর. পি. করণ্ডির এবং এন. সি. কেলকার

# লোকমান্য বালগঙ্গাধর তিলক

**১৮৫৬-১৯২০**

পরাধীন ভারতে স্বাধীনতা সংগ্রামের বলিষ্ঠ পুরোনায়ক লোকমান্য বালগঙ্গাধর তিলক এক অসামান্য মনীষী। আমাদের সার্বিক জাতীয় জাগরণের তিনি ছিলেন অপ্রতিদ্বন্দ্বী প্রাণপুরুষ। মহারাষ্ট্রের সমর্থ গুরু রামদাস স্বামীর জ্ঞানসাধনা, ভক্ত সাধক একনাথের ভক্তিপ্রবাহ এবং ছত্রপতি শিবজীর কর্মধারার ত্রিবেণী-সঙ্গম রচিত হ'য়েছিল যুগান্তরে এই মহাত্মার জীবনে। আপোষহীন রাজনৈতিক মুক্তিসংগ্রামের সঙ্গে গভীর সারস্বত সাধনার দুর্লভ সংযোগে তাঁর জীবন অনন্য। একদিকে রাজনৈতিক আন্দোলনে চরমপন্থীদের মুখ্য পুরুষ, আর একদিকে জাতীয় জাগরণে অগ্নিক্ষরা বাণী-বর্ষণকারী সাংবাদিক এবং অন্যদিকে জ্যোতিষ, গণিত, বেদ, রামায়ণ, মহাভারত, গীতা, তুলনামূলক ধর্মতত্ত্ব এবং ভক্তিশাস্ত্রের যুগন্ধর পণ্ডিতরূপে তাঁর বহুমুখী প্রতিভা-দর্শনে বিস্মিত হতে হয়। আগারকর, রাণাডে এবং নওরোজী প্রমুখ মনীষীর প্রভাবে তিনি সামাজিক এবং রাজনৈতিক ক্ষেত্রে সমসাময়িক কুসংস্কার দূরীকরণার্থে সংগ্রামে অবতীর্ণ হন। যুগের প্রয়োজনে আধুনিক শত্রুকে পরাজিত করার জন্য আধুনিক অস্ত্রের প্রয়োজনীয়তা তিনি উপলব্ধি করেছিলেন। ইংরেজী শিক্ষার কাটাখালে যে প্রতীচ্যের ভোগবাদী, জড়বাদী, নিষ্ঠুর স্বার্থপরতা কুমীরের বেশে ভারতের অন্তঃপুরে হানা দিয়েছিল, তা'র বিতাড়নেও যে ইংরেজী শিক্ষার প্রয়োজন তা' তিনি অনুভব করেছিলেন। সেইজন্য আধুনিক আদর্শ ইংরেজী বিদ্যায়তন প্রতিষ্ঠায় পথিকৃৎ রূপে তিনি পুণাতে ১৮৮০ খৃষ্টাব্দে New English School এবং ১৮৮৫ খৃষ্টাব্দে Fergusson College স্থাপিত করেন। ঊনবিংশ শতকে ভারতের নবজাগরণে হিন্দু কলেজ-এর ন্যায় পুণার এই ফার্গুসন কলেজের অবদানও অনস্বীকরণীয়। "কেশরী" ও "মারহাট্টা" নামে দুটি সংবাদপত্রের প্রকাশনা ও সম্পাদনার মাধ্যমে তিনি বহির্বিসারী ভাষায় গণচেতনাকে জাগ্রত করেন। বহু গোহত্যা নিষেধ সমিতি, আখাড়া এবং লাঠিখেলা সমিতি তিনি প্রতিষ্ঠা করেন। "গণপতি উৎসব" এবং "শিবাজী উৎসবের" তিনিই ছিলেন মুখ্য প্রবর্তক। ১৯০৫ এর বঙ্গভঙ্গের প্রতিক্রিয়ায় তিনি বয়কট, স্বদেশী, জাতীয় শিক্ষা এবং স্বরাজের উপর সর্বাধিক গুরুত্ব প্রদানে এগিয়ে এলেন। ১৯১৬ খৃষ্টাব্দে লক্ষ্মৌ কংগ্রেসে তিনিই দৃপ্তকণ্ঠে ঘোষণা করেন—স্বাধীনতায় আমার জন্মগত অধিকার—"Swaraj is my birth right." এই চরমপন্থী মহানায়ক আবার ব্যক্তিগত আচরণে ছিলেন কারুণ্য-মূর্তি, সৌন্দর্য্য-সাধক। তাঁর লোকোত্তর চরিত-মহিমাকে বিশ্লেষণ করলে মনে পড়ে মহাকবি ভবভূতির রামচরিত বর্ণনা—

"বজ্রাদপি কঠোরাণি মৃদূনি কুসুমাদপি।
লোকোত্তরাণাং চেতাংসি কো নু বিজ্ঞাতুমর্হতি॥"

ইটালীর জাতীয় জাগরণে Josef Mazzini-র এবং মার্কিন যুক্তরাষ্ট্রের মুক্তি সংগ্রামে George Washington-এর ন্যায় ভারতেও শক্তিশালী জাতিগঠনে লোকমান্য তিলকের ছিল অনন্যসাধারণ ভূমিকা। নব জাগ্রত ভারতের মুকুটহীন সম্রাট্ রূপে তিনি সেদিন সর্ব্বত্র বন্দিত হয়েছিলেন। আমাদের স্বাধীনতা সংগ্রামের মূলে ছিল তাঁর গতিশীল ব্যক্তিত্ব এবং বৈপ্লবিক কর্মধারা। ১৮৫৬ খৃষ্টাব্দে জন্মগ্রহণ করে ১৮৮০ খৃষ্টাব্দ হ'তে ১৯২০ পর্য্যন্ত প্রায় অর্ধ শতাব্দী ধরে সাম্রাজ্যবাদী বৃটিশের সঙ্গে ভারতের জাতীয় মুক্তি সংগ্রামে নিষ্কাম কর্মসাধনার দর্শনকে অবলম্বন করে আপোষহীন সংগ্রামের দ্বারা স্বরাজের নামে জনগণকে তিনি প্রবুদ্ধ করেন। প্রতীচ্য সাম্রাজ্যবাদীদের মৃগয়াক্ষেত্র এশিয়া ভূখণ্ডে অন্যান্য জাতিরও নবাভ্যুদয়ে অন্তঃসলিলা ফল্গুধারার ন্যায় বিরাজিত ছিল তিলক মহারাজের দার্শনিক প্রত্যয় ও সংগ্রামী কর্মৈষণা। বৃটিশ লেখক Sir Valentine Chirol এবং মহাত্মা গান্ধী তাঁকে যথাক্রমে "Father of Indian Unrest" এবং "Maker of Modern India" বলে যথার্থই চিহ্নিত করেছেন।

ভারতের পশ্চিম উপকূলে মহারাষ্ট্রের রত্নগিরিতে একটি ভাড়াটে বাড়ীতে ১৮৫৬ খৃষ্টাব্দের ২৩শে জুলাই এক নিষ্ঠাবান্ ব্রাহ্মণপরিবারে এই অগ্নিশিশুর জন্ম। ১৭৫৭তে বাংলায় পলাশীর প্রান্তরে লর্ড ক্লাইবের জয়লাভের সঙ্গে ভারতে স্বাধীনতার সূর্য অস্তমিত হল। শতবর্ষ পরে ১৮৫৭তে সিপাহী বিদ্রোহের মাধ্যমে আবার স্বাধীনতার সংগ্রাম সুরু হল ভারতে। শিবজীর স্মৃতিবিজড়িত মহারাষ্ট্রের নানা সাহেব ছিলেন তার অন্যতম নায়ক। মহারাষ্ট্রের চিৎপাবন ব্রাহ্মণেরা চিরকালই স্বাধীনতার অগ্নিমন্ত্রে জাতিকে দীক্ষিত করতে ছিলেন অগ্রণী। পৌরাণিক কাহিনী হল পরশুরাম চিতার পবিত্র ভস্মের দ্বারা যে ব্রাহ্মণদের সঞ্জীবিত করেছিলেন তাঁরাই হলেন চিৎপাবন। এমনি একজন চিৎপাবন ধর্মনিষ্ঠ ব্রাহ্মণ ছিলেন রত্নগিরির স্কুলশিক্ষক গঙ্গাধর রামচন্দ্র তিলক। তাঁর সহধর্মিণী পার্বতী বাঈও ছিলেন ধর্মপরায়ণা শুচিব্রতা আর্যনারী। পর পর তিন কন্যার জন্মদান ক'রে, অপুত্রক এই দম্পতী মনের দুঃখে পুত্রলাভের জন্য সূর্যদেবতার উপাসনায় ব্রতী হন। সূর্যোদয়ের ঠিক এক ঘণ্টা পরে তাঁদের ঘর আলো ক'রে এই শিশুসূর্যের তিমিরবিদারী উদার আবির্ভাব। মনে হল—"শুচীনাং শ্রীমতাং গেহে যোগভ্রষ্টোঽভিজায়তে"। বালগঙ্গাধরের প্রপিতামহ কেশব রাও ছিলেন অসাধারণ তেজস্বী, স্বাধীনতাপ্রিয়, দৃঢ়চেতা ব্যক্তি। পেশোয়ার অধীনে উচ্চপদস্থ রাজকর্মচারী রূপে তিনি রাজ্যশাসনে অসাধারণ নৈপুণ্য প্রদর্শন করেছিলেন। কিন্তু, ১৮১৮তে বৃটিশের হস্তে পেশোয়া পরাজিত হলে তিনি বৈদেশিকের নিকট দাসত্ব স্বীকার করবেন না বলে রাজকর্ম পরিত্যাগ করেন। তাঁর পুত্র রামচন্দ্র পন্থ পরিণত জীবনে সন্ন্যাসী হয়ে গৃহত্যাগ করেন। এই পিতামহ রামচন্দ্র পন্থের নিকটেই বালগঙ্গাধরের শৈশব-শিক্ষা। সিপাহী বিদ্রোহের রোমহর্ষক ঘটনাবলী এবং প্রাচীন ভারতের পৌরাণিক কাহিনী পিতামহের কাছে শুনে শুনে শিশু বালগঙ্গাধর ধর্ম ও বীর্য ভাবনায় উদ্দীপ্ত হ'য়ে উঠতেন। আদর্শনিষ্ঠ পিতার প্রেরণায় নিয়মিত ভাবে



প্রত্যহ কয়েকটি গীতার শ্লোক কণ্ঠস্থ করা সুরু করে অচিরেই সমগ্র গীতা তিনি শৈশবেই হৃদ্‌গত করেন। তাঁর পিতৃদেব সংস্কৃত, গণিত এবং ব্যাকরণশাস্ত্রে সুপণ্ডিত হয়েও অত্যাচারী বৃটিশের অধীনতা গ্রহণ করবেন না বলেই মাসিক মাত্র ২৫ টাকা বেতনে সারা জীবন শিক্ষকতা করে গেছেন। মাত্র দশ বৎসর বয়সে মাতৃহারা এবং ১৫ বৎসর বয়সে তিনি পিতৃহারা হন। পিতৃবিয়োগের পূর্বে পিতৃদেবের আদেশে তিনি মাত্র ১৫ বৎসর বয়সে তপীবাঈ নাম্নী সৎকুলপ্রসূতা ধর্মনিষ্ঠা এক নারীরত্নকে বিবাহ করেন। বাল্যকালেই আদর্শনিষ্ঠ এই কিশোর অধ্যয়নে ছিলেন গভীর মনোযোগী। ১৮৭২এ তিনি প্রবেশিকা পরীক্ষায় উত্তীর্ণ হয়ে পুণার বিখ্যাত ডেকান কলেজে প্রবিষ্ট হন। ১৮৭৬এ মাত্র ৭ জন ছাত্র বোম্বে বিশ্ববিদ্যালয় হতে স্নাতক হন এবং তিলক তাঁদের অন্যতম। ১৮৮০তে তিনি আইন পরীক্ষায় উত্তীর্ণ হন। মনীষী Benjamin Disraeli বলেছিলেন—"The youth of a nation are the trustees of posterity"। সেদিনের তিলক প্রভৃতি তরুণেরা বিদেশের ভোগবিলাসের স্বেচ্ছাচারিতায় প্রমত্ত বা জাগতিক স্বাচ্ছন্দ্যের জন্য ক্যারিয়ার তৈরীর নেশায় মশগুল না হয়ে দেশের সমুন্নতি সাধনে আত্মনিয়োগের সংকল্প ঘোষণা করেন। দেশের সার্বিক দুর্গতির মূলীভূত কারণ উপযুক্ত শিক্ষার অভাব বলে মনে করে তিলক যৌবনের প্রারম্ভে সুহৃদ্ আগরকরকে বলেছিলেন—"We were men whose plans were at fever heat, whose thoughts were of the degraded condition of our Country, and after long thought we came to the conclusion that the salvation of our motherland lay in the education and only in the education of the people." আদর্শনিষ্ঠ শিক্ষাব্রতী বিষ্ণুশাস্ত্রী চিপলংকরের নেতৃত্বে তিলক এবং আরো কয়েকজন সহকর্মী তরুণ ১৮৮০তে একটি আদর্শ ইংরেজী বিদ্যালয় প্রতিষ্ঠা করে মানুষ তৈরীর কাজে আত্মনিয়োগ করেন। সংস্কৃত শিক্ষার বিশেষ আবশ্যিক ব্যবস্থা ছিল ঐ ইংরেজী বিদ্যালয়ে। সর্ব্বপ্রকার সরকারী সাহায্য প্রত্যাখ্যান করে নিজেদের শ্রমে এবং আদর্শে তাঁরা এই বিদ্যালয়টিকে এমনভাবে উন্নীত করেছিলেন যে শিক্ষা কমিশনের সভাপতি Sir William Hunter ১৮৮২-এর সেপ্টেম্বরে এই বিদ্যালয় পরিদর্শন করে মন্তব্য করেছিলেন—

"Throughout the whole of India I have not yet witnessed a single institution of this nature which can be compared with this establihishment. This institution, though not receiving any aid from the Government, can rival and compete with success, not only with the Govt. High Schools in this country, but may compare favourably with the Schools of other countries also." এই বিদ্যালয়ে বিদ্যার্থীদের জীবনে জ্বলন্ত দেশপ্রেম, প্রকৃত জ্ঞান, সুদৃঢ় চরিত্র এবং গভীর কর্মনিষ্ঠা জাগ্রত করার সাধনা তাঁরা করে চললেন। আবার বয়স্ক জনগণকে উদ্বুদ্ধ করার জন্য

মারাঠী ভাষায় "কেশরী" এবং ইংরেজীতে "Marhatta" নামে দুটি পত্রিকা প্রকাশ করার সংকল্প তাঁরা ১৮৮০র অক্টোবরে ঘোষণা করলেন। "কেশরী"তে ভারতের রাজনৈতিক এবং অর্থনৈতিক অবস্থার সঙ্গে সঙ্গে বিশ্বরাজনীতির বিশেষ সংবাদও পরিবেশনের ব্যবস্থা তাঁরা করেছিলেন। তৎকালীন অন্য পত্রিকাগুলি নিরপেক্ষভাবে সত্য সংবাদ নানা কারণে পরিবেশন করতে পারতো না বলে ১৮৮১র ৪ঠা জানুয়ারী শীর্ষ অর্থবহ সংস্কৃত শ্লোকে ভূষিত করে তিলক মারাঠী ভাষায় "কেশরী" পত্রিকা প্রথমে প্রকাশ করেন। ভারতে গণসংযোগের এবং গণচেতনা জাগরণের প্রথম মাসিক-পত্রিকা রূপে "কেশরী"র উদ্দেশ্য সম্বন্ধে ঘোষিত হল—"The mass of ignorant population, who have generally no idea of what passes around them and who therefore must be given the Knowledge of such topics as concern their everyday life by writings on literary, social, political, moral & economic subjects." লোকশিক্ষা ও গণজাগরণই ছিল কেশরীর লক্ষ্য। ইংরেজী "Marhatta'র লক্ষ্য ছিল উচ্চ শ্রেণীর জনগণকে স্বদেশীচিন্তায় প্রবুদ্ধ করা—"the more advanced portion of the Community, who require to be provided with material for thinking intelligently on the important topics of the day"। এই দুইটি পত্রিকার মাধ্যমে তিনি অগ্নিক্ষরা বাণীতে জনচিত্তকে জাগ্রত করেছিলেন। কয়েকবার রাজরোষে পড়ে তাঁকে কারাগারে যেতে হয়। ১৮৮২ এর ১৭ই জুলাই তিনি প্রথমে চারমাসের জন্য কারারুদ্ধ হন। ১৮৮৩ তে তাঁরই নেতৃত্বে উচ্চতর এবং প্রসারিত শিক্ষার জন্য Deccan Education Society প্রতিষ্ঠিত হয়। সর্ব্বশ্রেণীর প্রতিনিধি স্থানীয় বিশিষ্ট ব্যক্তিবর্গকে তিনি তাতে আকৃষ্ট করেন। এই সোসাইটির প্রাস্তাবিক সভায় ভারতীয় জাতীয় কংগ্রেসের অন্যতম প্রতিষ্ঠাতা Sir William Wedderburn, পরবর্তী কালে বোম্বে হাইকোর্টের বিচারপতি ও সমাজসংস্কারক মহাদেব গোবিন্দ রাণাডে, বিশ্ব-বিখ্যাত প্রাচ্য তত্ত্ববেত্তা, সংস্কৃতজ্ঞ মনীষী ডঃ রামকৃষ্ণ গোপাল ভাণ্ডারকর, প্রখ্যাত শিক্ষাবিদ্ এম, এম্ কুন্তে, বিশিষ্ট ব্যারিষ্টার কে. পি. গ্যাডগিল প্রমুখ মনস্বিবর্গ যোগদান করেন। তৎকালীন বোম্বে প্রদেশের গবর্নর Sir James Fergusson ১২৫০ টাকা দান করে তার প্রথম পৃষ্ঠপোষক হন। ১৮৮৪ তে অবসরপ্রাপ্ত গভর্ণর জেনারেল Marquis of Riponও স্বেচ্ছায় এই সমিতির পৃষ্ঠপোষকতা গ্রহণ করেন। এই প্রস্তাবিত মহাবিদ্যালয়ের গৃহ নির্মাণের জন্য অক্লান্ত চেষ্টায় তিলক পঁচাত্তর হাজার টাকা স্বল্প সময়ে সংগ্রহ করেন। এইভাবে মহারাষ্ট্রে উচ্চশিক্ষার আদর্শ মহাবিদ্যালয় ফার্গুসন কলেজ এবং মারাঠী ভাষায় "কেশরী" ও ইংরেজীতে "Marhatta" পত্রিকা দুইটি ঐ Deccan Education Societyর দ্বারা পরিচালিত হতে লাগলো। সংস্কৃতের অধ্যাপক বামন শিবরাম আপ্তে অধ্যক্ষ পদে বৃত হন। কেলকার ইংরেজী, আগারকর ইতিহাস এবং ন্যায়শাস্ত্র ও তিলক গণিতের অধ্যাপনায় নিরত হন। তবে তিলকই ছিলেন সোসাইটি কলজের প্রাণপুরুষ। পরে আর একজন আদর্শস্থানীয় পুরুষ মহামতি গোখেল এই সোসাইটির সদস্য পদ গ্রহণ করেন। কিন্তু বিধাতৃবিধানে গোখেল এবং তিলকের মধ্যে নানা বিষয়ে তীব্র মতভেদ দেখা যেতে লাগল। আপোষপন্থী গোখেল এবং চরম-



পন্থী জননেতা তিলকের সহাবস্থান সম্ভব হল না। নিষ্কাম কর্ম্মযোগী তিলক ফার্গুসন কলেজের সঙ্গে সম্পর্ক ছেদ করে পত্রিকা দুইটির এবং আরো নানা অনুষ্ঠানের মাধ্যমে জাতীয় জাগরণে সর্বশক্তি নিয়োগ করলেন। জাতীয় মুক্তি সংগ্রামের প্রজ্ঞাবান নায়কের গুরুত্বপূর্ণ কর্তব্য পালনে তিনি সেদিন এগিয়ে গেলেন। সঙ্গে সঙ্গে আইনশিক্ষার্থীদের জন্য তিনি একটি শিক্ষাসদন প্রতিষ্ঠা করে স্বয়ং তাতে Law of Evidence, Contract Law, Hindu Law এবং Law of Equity প্রভৃতি বিষয় অসাধারণ নৈপুণ্যের সঙ্গে অধ্যাপনা করতে আরম্ভ করলেন। বিখ্যাত ব্যবহারজীবীরাও অনেক সময় তাঁর হিন্দু আইনের বিশ্লেষণাত্মক পাঠ শ্রবণে দলে দলে পাঠদানকালে সমবেত হতেন। তাঁর সাংবাদিকতা ছিল অর্থোপার্জনের জন্য নয়, ছিল গণজাগরণের তপস্যা। ক্ষুরধার মেধা, বলিষ্ঠ লেখনী, দুর্লভ সত্যনিষ্ঠা, অতুলনীয় পাণ্ডিত্য, সমুন্নত চারিত্র্য এবং উত্তপ্ত দেশপ্রেম নিয়ে তিনি সাংবাদিকতার ক্ষেত্রে অবতীর্ণ হন। তাঁর সাংবাদিকতা নিয়ে শ্রীযুক্ত D. V. Tahmankar লণ্ডন হতে প্রকাশিত তাঁর জীবনীতে লিখেছেন—"It is not too much to say that his editorship forms a landmark in the development of true Indian nationalism.…His style was always direct and his sentences short and crisp. His writings were crystal clear and went straight to the heart of his readers. They were full of quotations from the ancient Sanskrit works, popular sayings, historical parallels, apt metaphors and above all pregnant with forceful and original ideas.… **Kesari was produced not to enterain the people but to instruct and guide them.** It was a newspaper for the people and it's purpose was to make them think and act. Tilak was an Editor-Philosopher who had a message to give to his readers and he gave it with fire and imagination. There was nothing mealy mouthed about his writing. In a downright, frank and robust style week after week Tilak poured out his soul on day to day problems, economic questions, philosophical ideas, historical researches, literature and art." সাংবাদিকতার মাধ্যমে মারাঠী ভাষায় তিনি যুগান্তরের সৃষ্টি করেন। যোগ্য সংবাদ-পত্রের কী দূরপ্রসারী এবং বৈদ্যুতিকশক্তিসঞ্চারী প্রভাব রয়েছে তিলক তা কেশরীর মাধ্যমে প্রমাণিত করলেন। কেশরীর প্রথম পৃষ্ঠায় নিম্নোদ্ধৃত অথর্বহ সংস্কৃত শ্লোকটি প্রথম সংখ্যা হতেই মুদ্রিত থাকতো—

স্থিতিং নো রে দধ্যাঃ ক্ষণমপি মদান্ধেক্ষণসখে
গজশ্রেণীনাথ ত্বমিহ জটিলায়াং বনভুবি।
অসৌ কুম্ভিভ্রান্ত্যা খরনখরবিদ্রাবিতমহা
গুরুগ্রাবগ্রামঃ স্বপিতি গিরিগর্ভে হরিপতিঃ॥

সাংবাদিকতার সঙ্গে সঙ্গে বিভিন্ন বিষয়ে গভীর গবেষণারও তিনি অনন্য সাধারণ পথিকৃৎ। সফল সাংবাদিকের জীবনে একনিষ্ঠ জ্ঞানানুশীলনেরও যে প্রয়োজন, তা তিনি নিজের

জীবন দিয়ে দেখিয়ে গেছেন। বিদ্যার সামান্য মূলধন নিয়ে সমসাময়িক ঘটনার চটকদারী বিশ্লেষণে তাঁর সাংবাদিকতা পর্যবসিত হয়নি। বিশ্বের ইতিহাসে এমন পণ্ডিত সাংবাদিক আর বিশেষ দেখা যায় নি। ভারতীয় শাশ্বত সংস্কৃতির ধাত্রী সংস্কৃত ভাষা ও সাহিত্য, জ্যোতিষ শাস্ত্র, গণিত এবং ইতিহাসে তাঁর অতুলনীয় পাণ্ডিত্যের পরিচয় প্রোজ্জ্বল হয়ে আছে তাঁর লেখনীপ্রসূত গ্রন্থরাজিতে। Orion, এবং Arctic Home in the Vedas নামক দুটি গ্রন্থে অত্যন্ত দুরূহ বিষয়কে মৌলিক এবং সাবলীল পদ্ধতিতে তিনি পরিবেশন করেন। খৃষ্টপূর্ব পাঁচ হাজার শতাব্দীতে বেদের রচনা এবং উত্তরমেরু হতে আর্যদের আগমন তিনি ঐ গ্রন্থদ্বয়ে অকাট্য যুক্তি, জ্যোতিষিক বিচার এবং গভীর মনীষার দ্বারা প্রমাণিত করেন। তাঁর সর্বশ্রেষ্ঠ গ্রন্থ "গীতারহস্য" নিয়ে পরে আলোচনা করছি।

যোগবাশিষ্ঠে আছে—

"উভাভ্যামেব পক্ষাভ্যাং যথা খে পক্ষিণাং গতিঃ।
তথৈব জ্ঞানকর্মাভ্যাং জায়তে পরমং পদম্ ॥"

দুটি ডানায় ভর করেই যেমন পাখী আকাশে উড়তে পারে তেমনি জ্ঞান এবং কর্ম দুইই সমভাবে অবলম্বন করেই মানুষকে পরম পদ পেতে হয়। তিলকের জীবনেও তাই দেখি জ্ঞান এবং কর্মের সম-সমাবেশ। ভারতে মিশনারী শিক্ষাপ্রসারের মাধ্যমে খৃষ্টধর্ম প্রচার এবং পরিণামে সাংস্কৃতিক পরাধীনতার প্রতিষ্ঠা ও বৃটিশের রাজনৈতিক আধিপত্যকে চিরস্থায়ী করার অপপ্রয়াসের বিরুদ্ধে দূরপ্রসারী দৃষ্টি সম্বন্ধে তিলক সর্বদাই সচেতন ছিলেন। সংস্কৃতজ্ঞা বালবিধবা দারিদ্র্য হতে মুক্তির জন্য ইংরেজীবিদ্যায় নিষ্ণাতা হয়ে খৃষ্টধর্ম অবলম্বনকারিণী, বিদুষী, পণ্ডিতা রমাবাঈ পুণাতে সারদাসদন নামে স্ত্রী-শিক্ষাকেন্দ্র প্রতিষ্ঠা করে যখন সুকৌশলে তার ছাত্রীদের অসহায়তার সুযোগ নিয়ে ধর্মান্তরিত করছিলেন, তার বিরুদ্ধে তিলক বলিষ্ঠ লেখনী ধারণ করে জনগণকে সচেতন করেন। সমাজ-সংস্কার তাঁর যথেষ্ট অভিপ্রেত ছিল। কিন্তু আমাদের সামাজিক এবং ধর্মীয় সংস্কারে বিদেশী বিধর্মী শাসনের স্থূলহস্তাবলেপ তিনি একান্ত অবাঞ্ছনীয় মনে করতেন। পরে তাই সহবাস সম্মতি আইন মুক্তচেতা সংস্কারক পণ্ডিত ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগরও সমর্থন করেননি। বিদেশী শাসকের দ্বারা আইন প্রণয়ণের পরিবর্তে সুশিক্ষা বিস্তারের মাধ্যমেই সমাজসংস্কার প্রকৃত ফলপ্রসূ হবে মনে করে তিনি লিখেছিলেন—"Education and not legislation is the proper method for eradicating the evil"। তাঁর কথা ছিল—"Indian problems must be solved by Indians." মদ্যপান বিরোধী এবং গোহত্যানিরোধের আন্দোলনেও তিনি ছিলেন পথিকৃৎ। পুণাতে এবং পরে সর্বভারতে "গণপতি উৎসব" এবং "শিবাজী উৎসব" প্রবর্তনের মাধ্যমে জনগণকে সংঘবদ্ধ এবং স্বরাজ্যপ্রতিষ্ঠার বীর্যবত্তার পথে উদ্বুদ্ধ তিনি করেছিলেন। তাঁরই প্রেরণায় কবিগুরু রবীন্দ্রনাথের "শিবাজী উৎসব" নামক বিখ্যাত কবিতা রচনা। ১৮৯৩ হতে ১৯০৫ পর্যন্ত এই উৎসব দুটির মাধ্যমে তিনি সমাজের সর্বশ্রেণীর নর-নারীকে স্বরাজসাধনায় একত্রিত করেন। তৎকালীন অন্য নেতৃবৃন্দের আবেদন ছিল শুধু সমাজের উচ্চ শ্রেণীর প্রতি। তাই তাঁরা তিলককে অনেক সময় উপহাস করে বলতেন—"A leader of oilmen and betelnutsellers."



এই উৎসব দুটির প্রেরণা ভারতে ১৯০৫ এর সশস্ত্র বিপ্লবের ভূমিকা রচনা করেছিল। ১৮৯৬-৯৭ তে বৃটিশের নির্মম শোষণ এবং নির্দয় উপেক্ষায় দুর্ভিক্ষ ও প্লেগের মহামারীতে লক্ষ লক্ষ লোক মহারাষ্ট্রে করালগ্রাসে পতিত হয়। সরকারী অপশাসনের ফলে ১৮৭৬ হতে ১৯০০ খৃষ্টাব্দ পর্যন্ত ভারতে ১৮ বার দুর্ভিক্ষে ১ কোটি ৯০ লক্ষ নরনারী মৃত্যু বরণ করে বলে সরকারী তথ্যেই জানা যায়। কৃষকদের সংঘবদ্ধ করে সরকারী নির্মমতার বিরুদ্ধে তিনি সেদিন ঐতিহাসিক আন্দোলনের দ্বারা স্বদেশে ও বিদেশে জনমত সংগঠিত করেন। সেই সময় দুইজন বৃটিশ কর্মচারী Mr. Rand এবং Lt. Ayerst দামোদর চাপেকার নামক তরুণ বিপ্লবীর গুলিতে নিহত হন। বিচারে দামোদরের প্রাণদণ্ড হয়। সরকার এই কর্মের পশ্চাতে প্রকৃত নায়করূপে তিলককে প্রমাণিত করার বহু চেষ্টা করে মামলায় জড়িয়ে শেষে প্রমাণাভাবে ছেড়ে দিতে বাধ্য হয়। তিলক তাঁর "কেশরীতে" লেখনীমুখে কেশরীর ন্যায় গর্জন করেই চলেছেন। আর সেই গর্জনে সরকার ও তাঁর সমর্থকবৃন্দের হৃদয় কম্পিত হচ্ছে। এ্যাংলো ইণ্ডিয়ান পত্রিকাগুলি তাঁর বিরুদ্ধে নিরন্তর বিষোদ্গার করে চলেছে। পরাধীন দেশে শাসকের অপশাসনই পরম্পরাক্রমে বিদ্রোহের মূল কারণ বলে তিনি ঘোষণা করে লিখলেন—

"Such crimes are natural consequences of the oppressive measuers adopted by govt. offiicials and so the ultimate responsibility for them must be placed at the door of the Government. To create or lead peaceful opposition to foreign rule and to rouse a spirit of resistance is not sedition. ...The responsibility of avoiding an armed revolution is on the public leaders ; so also is it on the Govt. officials, but if the latter do not do their duty and the people take to violence, it is sheer injustice to hold the leaders responsible for the violence, because they preach patriotism, devotion to religion and resistance to injustice which is not incitement..."

আর এক প্রবন্ধে শিবজী কর্তৃক আফজল খাঁর হত্যাকে তিনি সমর্থন করেছিলেন। সুহৃদ্বর্গ তাঁর উদ্দীপনাময়ী বীর্যময়ী লেখনীকে সংযত করার পরামর্শ দিলে এই তেজস্বী সাংবাদিক সেদিন যা বলেছিলেন তা বিশ্বের নির্ভীক সাংবাদিকতার ক্ষেত্রে চিরকালের জন্য স্মরণীয়—"Doctors must not be afraid of any disease. If they show signs of fear the ordinary people become more frightened. How can a diver work if he is afraid of water ? The same is true of journalists who fight for the people's rights. They must not be afraid of going to gaol, but regard it as vocational risk which they must be prepared to accept without hesitation."

১৮৯৭ এর ৮ই সেপ্টেম্বর তিলকের বিরুদ্ধে রাজদ্রোহের অভিযোগে বোম্বে হাইকোর্টে সরকার মামলা রুজু করলেন। বিচারপতি Strachey, ৬ জন ইউরোপীয় এবং ৩ জন ভারতীয় জুরী বিচারে অংশ গ্রহণ করলেন। সমগ্র ভারত তিলকের

বিরুদ্ধে এই মামলার সংবাদে সচকিত হয়ে উঠলো। কয়েক দিনের মধ্যেই চল্লিশ হাজার টাকা চাঁদা সংগৃহীত হল তাঁর মামলায় সহায়তার জন্য। কংগ্রেস-সভাপতি উমেশচন্দ্র বন্দ্যোপাধ্যায় অমৃতবাজার-সম্পাদক মতিলাল ঘোষ এবং কবিগুরু রবীন্দ্রনাথ ঠাকুর একটি সমিতি গঠন করে ১৬৭৬৮ টাকা আট আনা এবং তিন কৃতী ব্যারিষ্টারকে তিলকের মামলার জন্য বোম্বেতে প্রেরণ করেন। ভারতীয় জুরী তিনজনের আপত্তি সত্ত্বেও বিচারক তিলককে ১৮ মাসের সশ্রম কারাদণ্ডে দণ্ডিত করলেন। আসামীর কাঠগড়ায় দণ্ডায়মান এই পাবকোপম নির্মলচরিত্র মনস্বীকে সরকারের C. I. D. রিপোর্টে বর্ণনা করা হয়েছে—"Mr. Tilak though legally convicted, has been morally acquitted and has risen ten times higher in public estimation by the bold stand he took during the trial. It was an ennobling sight, when he was standing at the Bar and reiterating his innocense in spite of the verdict of the jury. A pure conscience and a fixed resolution seemed to endow the man at the time with iron nerves and the people at once recognized in him a hero standing in defence of a national cause." এই কারাদণ্ড তাঁকে সর্বভারতীয় রাজনীতিতে মুকুটহীন সম্রাট্ রূপে অভিষিক্ত করল। লণ্ডনে প্রিভি-কাউন্সিলে এই দণ্ডাদেশের বিরুদ্ধে আপীল করা হল। তাতে ১৮ মাসের পরিবর্তে ১২ মাসের জন্য তাঁর কারাবাস সংক্ষিপ্ত করা হল। কারাগারে তিনি সানন্দে নারকেলের ছোবড়া বের করা প্রভৃতি শ্রমসাধ্য কাজ অন্যান্য অশিক্ষিত দণ্ডপ্রাপ্ত অপরাধীদের সঙ্গে সমান ভাবেই করতেন। তিনি নিরামিশ ভোজী ছিলেন বলে রশুন পেঁয়াজ দিয়ে আলুর ডালনা ও রুটি তাঁকে খেতে দেওয়া হত। তিনি রশুন পেঁয়াজ খান্‌না বলা হলেও ঐ দুটি উত্তেজক উগ্রগন্ধযুক্ত অশাস্ত্রীয় বস্তু ব্যতীত অন্য কোন ব্যঞ্জন তাঁকে দেওয়া হত না। তিনিও কোন বিশেষ ব্যবস্থার জন্য আবেদন করতেন না। ঠাণ্ডা জলে ডুবিয়ে শুধু রুটি লবণ দিয়ে সানন্দে গ্রহণ করে তিনি ঐ তৃতীয় শ্রেণীর কয়েদীর কাজই করে যেতেন। বর্তমানের জনগণনেতাদের খাদ্য আন্দোলনেও কারারুদ্ধ হয়ে কারাগারে মাছের টুক্‌রোর আয়তন বড় করার আবেদন নিবেদনের কথা মনে পড়ে। তিনি যখন কারারুদ্ধ হন, তখনো তিনি গবর্ণরের আইন পরিষদের সদস্য, পুণা পৌরসভার সদস্য, বোম্বে বিশ্ববিদ্যালয়ের ফেলো ছিলেন। সম্পাদক, পণ্ডিত, জননেতাতো ছিলেনই। একমাত্র গীতার নিষ্কাম কর্মযোগ ও আত্মসমর্পণযোগ অনুসরণের ফলেই এই মহাত্মাকে স্থিতপ্রজ্ঞ যোগীর মহিমায় তখনো মণ্ডিত দেখি। এই কারাবাসে শেষের দিকে রাত্রে ৩ ঘণ্টা করে তাঁকে পড়াশুনা করার অনুমতি দেওয়া হয়। তবে সাময়িক সংবাদপত্রাদি নিষিদ্ধ ছিল। এই সময়েই তিনি কারাগারে বসে "The Arctic Home in the Vedas" গ্রন্থের পাণ্ডুলিপি রচনা করেন। এই গ্রন্থের ভিত্তিতে গবেষণার ফলে প্রতীচ্য পণ্ডিতমণ্ডলী বেদ এবং আর্যজাতির ইতিহাস নিয়ে পূর্বকল্পিত সিদ্ধান্ত পরিবর্ত্তন করেন। ইতঃপূর্ব্বে তাঁর "Orion" গ্রন্থ পাশ্চাত্ত্যের বিবুধমণ্ডলীকে বিমুগ্ধ করেছিল। তিলকের এই কারাদণ্ডের সংবাদে তাঁরা মর্মাহত হলেন। মনীষী



ম্যাক্‌স্‌মুলার বৃটিশ পার্লামেণ্টের দুইজন সদস্য Sir William Hunter এবং Mr. Willam Cain এর মাধ্যমে তিলকের মুক্তির জন্য বহু বিশিষ্ট ইংরেজের স্বাক্ষরিত আবেদন মহারাণীর কাছে উপস্থাপিত করেন। ফলে তাঁকে কারাগারে লেখাপড়ার নিশ্চিত সুযোগ দেওয়া হল। ৬ মাস পূর্ব্বে ১৮৯৮ এর ৭ই সেপ্টেম্বর মুক্তিলাভ করলেন তিনি। "বিদ্বান্ সর্বত্র পূজ্যতে"—সদুক্তি অনেকটা সত্য হল। মুক্তিলাভের পর ভগ্নস্বাস্থ্য উদ্ধারের জন্য তিনি সহ্যাদ্রি পর্বতমালায় শিবজীর স্মৃতিবিজড়িত সিংহগড় দুর্গে মাস দুই কাটিয়ে তারপর মাদ্রাজে অনুষ্ঠিত জাতীয় কংগ্রেসের অধিবেশনে যোগদানান্তে কলম্বো ভ্রমণে যান। ১৮৯০তে লক্ষ্ণৌতে কংগ্রেসের অধিবেশনান্তে তিনি ব্রহ্মদেশের মান্দালয়ে গমন করেন। সিংহলে ও ব্রহ্মদেশে প্রাচীন ভারতীয় সংস্কৃতির নানা স্মৃতি এবং লিপি দর্শনে তিনি আনন্দিত হন। জুলাই হতে তিনি আবার পত্রিকা দুটির দায়িত্ব গ্রহণ করে রাজনৈতিক ও সামাজিক আন্দোলনে ঝাঁপিয়ে পড়লেন। "শিবাজী উৎসব" ও "গণপতি উৎসব" পুনঃসঞ্জীবিত হল। ১৯০৩ এ একজন মৃত বন্ধুর সম্পত্তির উত্তরাধিকার বিষয়ক "তাই মহারাজ" মামলায় আবার জড়িয়ে তাঁকে ১ হাজার টাকা অর্থ দণ্ড ও ৬ মাসের কারাদণ্ডে বৃটিশ সরকার দণ্ডিত করে। কারাগার থেকেই তিনি লণ্ডনে প্রিভি-কাউন্‌সিলে আপীল করলে ইচ্ছা করে নানা ছলে দীর্ঘসূত্রিতার দ্বারা সরকার মামলার বিচারে বিলম্ব করে। ১৯১৫ তে প্রিভিকাউন্সিলের বিচারে তিনি নির্দোষ প্রমাণিত হন। ১৯০৫ হতে ১৯০৮ তাঁর রাজনৈতিক জীবনের মধ্যাহ্ন। ১৯০৫ এ বঙ্গভঙ্গবিরোধী আন্দোলনকে অবলম্বন করে আসমুদ্র হিমাচল যে অত্যদ্‌ভূত গণজাগরণ দেখা দিয়েছিল, তার নেতৃত্বে এগিয়ে এলেন এই বলিষ্ঠ মহারাষ্ট্র-ব্রাহ্মণ। স্বদেশী, বয়কট, জাতীয় শিক্ষা এবং স্বরাজ্য এই চারটি স্তম্ভের উপর তিনি জাতীয় আন্দোলনের সৌধকে প্রতিষ্ঠিত করলেন। তাঁর "National Boycott" প্রবন্ধ কলকাতা, পাটনা, বারাণসী, এলাহাবাদ, এবং মাদ্রাজে বিভিন্ন পত্রে পুনঃ পুনঃ মুদ্রিত হয়ে জাতীয় আন্দোলনের মুক্তিবাণী রূপে সর্বত্র প্রচারিত হ'ল। শ্রীঅরবিন্দ, লালা লাজপত রায় এবং বিপিন চন্দ্র পাল এই আন্দোলনে তিলকের পতাকাতলে সমবেত হলেন। ১৯০৫ এ গোপাল কৃষ্ণ গোখেলের সভাপতিত্বে অনুষ্ঠিত বারাণসী কংগ্রেসে তিলক আবেদন নিবেদনের পক্ষ পরিহার করে চরম সংগ্রামের পথে কংগ্রেসকে উদ্বুদ্ধ করার চেষ্টা করেন। লাল-বাল-পালের ত্রেতাগ্নিতে দেশে জাতীয় মুক্তি যজ্ঞ প্রজ্বলিত হল। তিলকের সেদিন অগ্নিগর্ভ ঘোষণা—"Militancy—not mendicancy।" মুক্তিসংগ্রামে "Passive resistance" বা নিষ্ক্রিয় প্রতিরোধের পন্থাকেই সেদিন তিনি গণ-আন্দোলনের পন্থারূপে ঘোষণা করলেন। পরবর্ত্তী কালে এই নীতিকেই গান্ধীজী অহিংস অসহযোগ এবং আইন অমান্য আন্দোলনের ভিন্ন নামে অনুসরণ করেন। ১৮৭৫এ তিলক খাদি, চরকা এবং স্বদেশী শিল্প গ্রহণ ও বিলাতী বর্জনের প্রয়োজনীয়তা বিশ্লেষণ করে বলেন—"Swadeshi is the only means for the salvation in India"। তিলকের চরমপন্থা কংগ্রেসের নরমপন্থীদের বিভীষিকা উৎপাদন করতে লাগ্‌লো। তারই চরম পরিণতি ১৯০৭ এর ২৭শে ডিসেম্বরে সুরাট কংগ্রেসে তিলক তাঁর অগ্নিগর্ভ প্রস্তাব উপস্থাপিত করতে গেলে সভাপতি ডঃ রাসবিহারী ঘোষ আপত্তি

জানান। এমন সময়ে চরম এবং নরম উভয় দলের স্বেচ্ছাসেবকবৃন্দের দ্বারা সংঘটিত দক্ষযজ্ঞে অধিবেশন পণ্ড হ'য়ে গেল। সর্মচিত্ত সুহৃদ শ্রীঅরবিন্দ তিলকের পার্শ্বে উপবিষ্ট। কংগ্রেসের নরম পন্থীরা সংস্কারে এবং চরম পন্থীরা ছিলেন বিপ্লবে বিশ্বাসী। তিলক ছিলেন তাঁদের নায়ক। জবাহরলাল নেহেরু The Discovery of India-তে লিখেছেন—

"The powerful agitation against the partition of Bengal had thrown up many able and aggressive leaders of this type in Bengal, but the real symbol of the new age was Bal Gangadhar Tilak from Maharashtra."

সুরাট হ'তে ফিরে বোম্বেতে তিনি চরমপন্থী মতবাদ প্রচারের জন্য National Publishing Company প্রতিষ্ঠা করে "রাষ্ট্রমাতা" নামে আর একটি পত্রিকা প্রকাশের আয়োজন করলেন। পত্রিকা প্রকাশের পূর্ব্বে তিনি কারারুদ্ধ হলেন। ইতোমধ্যে ৩০ শে এপ্রিল ক্ষুদিরাম এবং প্রফুল্ল চাকী মজঃফরপুরে বোমা নিক্ষেপ করেন। তারই প্রতিক্রিয়ায় সরকারের এই ব্যবস্থা। তখন তিনি সমর্থ বিদ্যালয় নামে আর একটি আদর্শ বিদ্যালয় প্রতিষ্ঠা করেছিলেন। সেটি সরকার বন্ধ করে দিলো। সুরাপানের বিরুদ্ধে আন্দোলনের জন্য তিনি এমনই স্বয়ংসেবকদের তৈরী করেছিলেন যে তাতে পুলিশ রিপোর্টে বলা হচ্ছে—"The British Raj has ceased to operate in Poona. The man whose authority rules the District is Mr. Tilak." সরকারী বিস্ফোরক আইনের বিরুদ্ধে "কেশরীতে" ধারাবাহিক প্রবন্ধের জন্য ১৯০৮ এর ২৪ শে জুন তিলককে আবার কারারুদ্ধ করা হয়। সরকারের ধারণা হল দেশব্যাপী বিপ্লব আন্দোলনের মস্তিষ্ক হচ্ছেন তিনি। এইবারের মামলায় তিলকের পক্ষের ব্যবহারজীবীদের মধ্যে অন্যতম ছিলেন মহম্মদ আলি জিন্না। ৬ বৎসরের জন্য নির্বাসনে যখন দণ্ডিত হলেন তখন শান্ত চিত্তে তিলক বিচারালয়ে বলে গেলেন—

"All I wish to say is that in spite of the verdict of the jury I maintian that I am innocent. There are higher powers that rule the destiny of things and it may be the will of providence that the cause which I represent is to prosper more by my suffering than by my remaining free." এইতো গীতার শিক্ষার ফল। দেশের নানা প্রান্তে এর প্রতিবাদে সভা, বিক্ষোভ এবং ধর্মঘট হল। রাশিয়ার জননেতা লেনিন এই ঘটনাকে উল্লেখ করে "Inflammable Material in World Politics" গ্রন্থে লিখেছেন—

"The despicable sentence passed on the Indian Democrat, Tilak, gave rise to street demonstrations and a strike in Bombay. The class conscious workers in Europe now have Asian comrades and their number will grow by leaps and bounds."



২৩শে জুলাই তাঁর ত্রিপঞ্চাশত্তম জন্মদিনে সাবরমতী জেলে নীত তিনি হলেন। স্বতঃস্ফূর্ত্ত ভাবে বোম্বের শ্রমিকেরা প্রতি বৎসরের জন্য একদিন করে ছয়দিন ধর্মঘট পালন করলেন। সমস্ত জনজীবন স্তব্ধ, হাট বাজার বন্ধ। দেশে এবং বিদেশে পত্র-পত্রিকায় এই নিয়ে অসংখ্য প্রতিবাদ ছাপা হতে লাগলো। ১৯০৮ এর ১৩ই সেপ্টেম্বর তাঁকে সাবরমতী জেল হতে মান্দালয়ের উদ্দেশ্যে যাত্রা করানো হল। মান্দালয় জেল ছিল স্যাঁৎসেতে, অত্যন্ত অস্বাস্থ্যকর এবং গুমোট। শীত এবং গ্রীষ্মের দুঃসহ তীব্রতায় অসহ্য কষ্ট ঐ কারাগারের খাঁচার মতো কাঠের তৈরী ঘরে সহ্য করতে হয়। গ্রীষ্মে ধূলির ঝড়ে বিপর্যস্ত হতে হয়। এই কারাগারে বসেই তিনি গীতার যুগান্তকারী ভাষ্য "গীতারহস্য" রচনায় নিমগ্ন হলেন। প্রথমে কোন বই বা কাগজ তাঁকে দেওয়া হত না। পরে অনেক বলা কওয়ার পর তাঁকে প্রাচীন পুস্তকাবলী দেওয়া হতে লাগলো। বিচ্ছিন্ন কাগজ এবং কালি ও কলম তাঁকে দেওয়া হত না। বাঁধানো খাতার প্রতি পৃষ্ঠা চিহ্নিত করে এবং একটি পেনসিল তাঁকে লেখার সরঞ্জাম রূপে দেওয়া হত। মান্দালয়ে আসার পূর্বেই তিনি গীতা নিয়ে কিছু রচনা করেছিলেন। কিন্তু সরকার তা তাঁকে সঙ্গে নিয়ে আসতে দেয়নি। শৈশব থেকেই গীতা তাঁকে উদ্বুদ্ধ করেছে। বাল্যকালে পিতৃনির্দেশে গীতা কণ্ঠস্থ করার তাঁর প্রয়াসের কথা পূর্বেই উল্লেখ করেছি। মান্দালয়ে এসে তাঁরই ভাষায় তাঁর অবস্থা—"I do not know what would have happened to me if I had not been allowed to have books,···Even before I was imprisoned, a conviction was growing on me that the meaning of the Gita, adumbrated by all the many commentaries and expositions, was not the correct one. I had long Wanted to give a concrete shape to my ideas on the meaning of the Gita, together with a comparative study of the Eastern and western philosophies. I could do that only at Mandalay. I have now written a book on this subject in Marathi. It took me four to six months to write but much time was spent in thinking out its plan and then again in reviving it. The manuscript is with the Government—they did not give it to me at the time of my release."

অতি প্রত্যুষে শয্যাত্যাগ ক'রে প্রাতঃকৃত্যের পর ১½ ঘণ্টা তিনি নিমীলিত নয়নে ধ্যানাবিষ্ট থাকতেন। তারপর সংস্কৃত স্তবস্তুতি পাঠান্তে গীতার রহস্য উন্মোচনে নিরত হতেন। সূর্যার্ঘ্য দান এবং গায়ত্রী পাঠান্তে আহারে বসতেন। তাঁর ব্রাহ্মণ পাচককেও এই ভাবে অনুষ্ঠানে অভ্যস্ত করিয়েছিলেন। বিকেলে জার্মাণ, ফরাসী এবং পালি ভাষা অধ্যয়নে নিরত হতেন। ১৯১১এর ২রা মার্চ "গীতারহস্য" রচনা সমাপ্ত করে তিনি লিখছেন—"I have just finished writing my book on the Gita and have given it the title "Gita-rahasya". In it I have expounded some original ideas, which, in many ways, will be presented to the people for the first time. I have shown in this book how

the Hindu religious philosophy helps to solve the moral issues (involved in everyday life.) To a certain extent my line of argument runs parallel to the line of thinking followed by Green in his book on Ethics. However I do not accept the basis of morality is the greatest good of the greatest number on the human inspiration. What I have done in Gita Rahasya is to prove, by comparing the philosophy of Gita and the philosophy of the West, that to put it at the lowest, is in no way inferior to theirs. I had been thinking about the Gita for the last twenty years, and the ideas which I propose to expound are challenging—So far no one has dared to put them forward. I have yet to cite quite a few supporting arguments from books which are not with me at present, which I can do only after my release." যখন এই মহাগ্রন্থ তিনি কারাগারে বসে রচনা করছেন, তখন সংবাদ পেলেন তাঁর সহধর্ম্মিণী পরলোকে প্রয়াণ করেছেন। তখন ভ্রাতুষ্পুত্রকে লেখা তাঁর মর্মস্পর্শী পত্রে তাঁর গীতালব্ধ জ্ঞানই পরিস্ফুট হয়েছে। গীতার প্রবক্তা ভগবান শ্রীকৃষ্ণচন্দ্রের আবির্ভাব অত্যাচারী কংসের কারাগারে। যুগান্তরে অত্যাচারী বৃটিশের কারাগারে তার অভিনব রহস্য উন্মোচিত হ'ল তিলকের ন্যায় মনস্বীর নিকটে। পরবর্ত্তী কালে নেতাজী সুভাষচন্দ্র এই মান্দালয় কারাগারেই অবস্থান কালে এই কারাবাসকে তীর্থবাস রূপে বর্ণনা করে পত্র লিখছেন তাঁর মাতৃদেবীকে। কারণ, তিলক মহারাজের গীতাভাষ্য রচনায় এই কারাগার আজ তীর্থভূমি হয়ে গেছে। কারামুক্ত হয়ে ১৯১৪এর ১৭ই জুন তিনি পুণাতে গৃহে প্রত্যাবর্তন করেন। সমগ্র দেশে আনন্দের জোয়ার বয়ে গেল। ৫২ বৎসর বয়সে মান্দালয়ে তিনি নীত হন। ৫৮ বৎসর বয়সে গৃহে প্রত্যাবর্তন করলেন। ভগ্ন স্বাস্থ্য নিয়ে প্রতিকূল পরিবেশে ঐ বয়সে কারাগারে বসে তিনি রচনা করলেন এই মহাগ্রন্থ।

কারামুক্ত হয়ে গৃহে প্রত্যাবর্তন করেই পুনরায় তিনি কর্মান্দোলনে ঝাঁপিয়ে পড়লেন। কংগ্রেসের সংগঠন, প্রসার এবং চরম ও নরমপন্থীদের একত্রিত করার প্রয়াসে তিনি আত্মনিয়োগ করলেন। হোমরুল আন্দোলনেও নেতৃত্ব দিয়ে তিনি দৃপ্তকণ্ঠে ঘোষণা করলেন—"Home Rule is my birthright and I will have it." বস্তুতঃ তাঁরই অসাধারণ বাগ্মিতায় হোমরুল আন্দোলনের প্রসার। ১৯১৬তে তাঁর একষষ্টিতম জন্মদিনে তাঁরই অজ্ঞাতে দেশবাসী তাঁর জন্মোৎসবের আয়োজন ক'রে যজ্ঞ, দরিদ্রনারায়ণ-ভোজনাদি সম্পন্ন করে তাঁর হাতে এক লক্ষ টাকার তোড়া শ্রদ্ধার্ঘ্য নিবেদন করে। অভিভূত হয়ে তিনি তাঁর নিজস্ব কিছু অর্থ ঐ অর্থসমষ্টির সঙ্গে যুক্ত করে সমুদয় হোমরুল আন্দোলনের অর্থ ভাণ্ডারে দান করেন। ঠিক সেই দিনই বৃটিশ সরকার তাঁকে তাঁর রাজনৈতিক কার্যাবলীর জন্য চল্লিশ হাজার টাকা জামানত জমা দেবার জন্য আদেশ দেন। হাইকোর্টে মামলা করে তিনি মুক্তিলাভ করেন। তারপর লক্ষ্মৌ কংগ্রেসে হিন্দু-মুসলিম ঐক্যের ভিত্তিতে স্বায়ত্তশাসনের জন্য তাঁর ঐতিহাসিক প্রস্তাব ও ভাষণ সকলকে মন্ত্রমুগ্ধ করে। ১৯১৭তে সারা ভারতে হোমরুল লীগের জন্য তিনি



বিদ্যুদ্‌গতিতে ঘুরে বেড়ান। তারপর মণ্টেগুর ঘোষণান্তে নূতনভাবে জাতীয় আন্দোলনের ধারা তিনি সুরু করেন। কার্যতঃ লণ্ডনে হোমরুল আন্দোলনের প্রসারের জন্য প্রকাশ্যে সিরোল মানহানি মামলার জন্য ১৯১৮ এর ৩০শে অক্টোবর তিনি লণ্ডনে উপস্থিত হন। Sir Valentine Chirol নামক জনৈক ইংরেজ "Indian Unrest" নামক পুস্তকে তিলকের বিরুদ্ধে বহু মিথ্যা কুৎসা রটনা করেন। "কেশরীর" কেশরি-সদৃশ সম্পাদক মানহানি মামলা এনে তার বিরুদ্ধে গর্জে উঠলেন। বৃটিশের মূল ভূখণ্ডে তিলকের জীবনের নিরাপত্তা সম্বন্ধে তাঁর প্রিয় সুহৃদ্‌ মাধব দাস শ্রীহরি আপে দুশ্চিন্তিত হলে অকুতোভয় তিলক উত্তরে বললেন—"Don't worry about me. I have no fear of death. I carry the destiny of my country in my hands and I have full faith in the future." সরকারী কূটনীতি তাঁকে যতই বিপর্যস্ত করার চেষ্টা করেছে, তিনিও ততই মাতৃভূমির মুক্তি সাধনের জন্য উদগ্র হয়ে উঠেছেন। Gottfried von Strassburg এর কথাগুলি তাঁর সম্বন্ধে যথার্থই প্রযুক্ত হতে পারে—"The honest man must endure hatred and envy. It adds to a man's worth when hatred pursues him." অন্যায়ের বিরুদ্ধে আপোষহীন সংগ্রামে তিনি সর্বদাই অনুসরণ করেছেন তাঁরই প্রিয় বন্ধু কবিগুরু রবীন্দ্রনাথের মহতী বাণী—

"ক্ষমা যথা ক্ষীণ দুর্বলতা, হে রুদ্র,
নিষ্ঠুর যেন হতে পারি তথা তোমার আদেশে।
যেন রসনায় মম সত্য বাক্য ঝলি' উঠে
খরখড়্গসম তোমার ইংগিতে। যেন রাখি
তব মান তোমার বিচারাসনে লয়ে নিজস্থান।
অন্যায় যে করে আর অন্যায় যে সহে
তব ঘৃণা তারে যেন তৃণসম দহে॥"

মহারাষ্ট্রের চিৎপাবন ব্রাহ্মণেরাই বৃটিশবিরোধী বিপ্লবী। তিলকও চিৎপাবন ব্রাহ্মণ। তাই, তিনিই ভারতে রাজদ্রোহের মুখ্য মস্তিষ্ক বলে নানা কল্পিত অভিযোগে তিলককে সিরোল অভিযুক্ত করেন। তিলক সিরোলের বিরুদ্ধে লণ্ডনে মানহানির মামলা আনলেন। যথাযথভাবে বৃটিশ সরকার সিরোলকে অভিযোগ হতে মুক্তি দিলেন। দেশে বিদেশে সকলেই ভেবেছিলেন যে তিলক এই আঘাতে ভেঙে পড়বেন। কিন্তু, তিনি নবোদ্যমে লণ্ডনে হোমরুল আন্দোলনের প্রচার এবং বেদবিষয়ক গবেষণায় আত্মনিয়োগ করলেন। তিনি তখন বৃটিশ মিউজিয়াম, ইণ্ডিয়া অফিস লাইব্রেরী, রয়্যাল এশিয়াটিক সোসাইটি, অক্সফোর্ড ও কেম্ব্রিজ বিশ্ববিদ্যালয়ে প্রাচীন পাণ্ডুলিপি এবং গ্রন্থাদি নিয়ে গবেষণা, বিদ্বান্‌মণ্ডলীর সঙ্গে ভাবের আদান-প্রদান এবং স্বগৃহে হিন্দুধর্ম ও সংস্কৃতির উপর নিয়মিত পাঠদান করছেন। পার্লামেন্টের শ্রমিকদলের সদস্যদের দিয়ে হোমরুলের সপক্ষে জনমত তৈরীর জন্যও অক্লান্ত প্রয়াস চালিয়ে যাচ্ছেন। এই সময়েই ১৯১৯এর এপ্রিলে ভারতে জালিয়ানওয়ালাবাগের নৃশংস হত্যাকাণ্ড সংঘটিত হয়। এই মর্মান্তিক এবং আসুরিক আচরণের সংবাদ লণ্ডনে সর্বত্র ছড়িয়ে দিয়ে তিনি বহু সভাসমিতির মাধ্যমে তত্রস্থ জনগণকে এই বিষয়ে জাগ্রত করেন। দেশের এই দুর্দশায়

তাঁর প্রাণ কেঁদে উঠলো। দেশবাসীর সঙ্গে দুঃখের ভাগ গ্রহণ করার জন্য তিনি ১৯১৯এর ২৭শে নভেম্বর দেশে প্রত্যাবর্তন করলেন। তাঁর লণ্ডনে বৎসরাধিককাল বাসের সময়ে শ্রমিকদলকে তিনি এমন ভাবে অনুকূল করেছিলেন, যে তারই ফলে ১৯৪৭এ ইংলণ্ডের শ্রমিক সরকারই মিঃ এ্যাটলীর নেতৃত্বে ভারতকে পূর্ণ স্বাধীনতা দান করেন। দেশে প্রত্যাবর্তনের পর খিলাফত আন্দোলনে মহাত্মা গান্ধীর অদূরদর্শিতা এবং বৃটিশ সরকারকে বিশ্বাস করার ভুল সম্বন্ধে তিনি সকলকে অবহিত করেন। অমৃতসর কংগ্রেসেই তাঁর শেষ বারের মতো যোগদান। এরই মধ্যে তিনি সাঙ্গুলিতে জ্যোতির্বিদ্ সম্মেলনে যোগ দিয়ে আধুনিক বৈজ্ঞানিক গণনার সঙ্গে প্রাচীন ভারতীয় গণনার সামঞ্জস্য স্থাপন করে পঞ্জিকা সংস্কারে ব্রতী হন। তারপরই তিনি ভগ্নস্বাস্থ্য নিয়েই সিন্ধু প্রদেশের বিভিন্ন প্রান্তে ভাষণ পরিক্রমায় নিরত হয়ে এক একটি সভায় বজ্রকণ্ঠে সিংহের ন্যায় গর্জন করে একসঙ্গে অন্যূন দশ হাজার শ্রোতাকে আকৃষ্ট করতেন। বিখ্যাত সিন্ধী নেতা ডঃ ছোটীরাম গিদোয়ানী তাঁর ভাষণের প্রভাব নিয়ে বলেছেন—"Lokamanya Tilak brought new life and dignity to our politically backward people. Now they will proudly march side by side with their fellow Indians, with their heads erect and their faces unabashed." অতিরিক্ত শ্রমে জুলাই মাসে তিনি ম্যালেরিয়ায় আক্রান্ত হন। অসহযোগ আন্দোলন এবং ট্রেড ইউনিয়ন কংগ্রেস নিয়ে গুরুত্বপূর্ণ আলোচনার জন্য ২১শে জুলাই তিনি জ্বর নিয়েই দেওয়ান চমনলালের সঙ্গে গাড়ীতে করে বের হন। ২২শে জুলাই তাঁর জ্বর অত্যন্ত বেড়ে গেল। শুক্রবার ২৩শে জুলাই তাঁর পঞ্চষষ্টিতম জন্মদিনে তিনি অস্বাভাবিকভাবে ভালো হয়ে উঠে দর্শনার্থীদের সঙ্গে হাস্য পরিহাসে সময় কাটালেন। এ যেন নির্বাণের পূর্বে প্রদীপের শেষ ঔজ্জ্বল্য। ২৬শে জুলাই হতে তিনি গুরুতর ভাবে পীড়িত হলেন। ফুসফুস আক্রান্ত হল। মহাত্মা গান্ধী, মোহম্মদ আলি জিন্না প্রমুখ নেতৃবৃন্দ ও অগণিত মানুষ তাঁর অবস্থা জানবার জন্য উৎকণ্ঠিত প্রতীক্ষায় তাঁর আবাসস্থলে সমবেত হয়েছেন। ১৯২০এর ১লা আগষ্ট, রবিবার, মধ্যরাত্রে ১২টা ৪০ মিনিটে এই অক্লান্ত সংগ্রামী কর্মবীরের আত্মা নশ্বর দেহ ত্যাগ করে অমৃত-লোকে প্রয়াণ করলেন। মহাত্মা গান্ধী, ডঃ কিচ্‌লু, মৌলানা শওকত আলি, কেল্‌কার এবং লালা লাজপত রায় প্রমুখ নেতৃবৃন্দ তাঁর শবদেহ বহন করে আরব সাগরের তীরে শ্মশানে নিয়ে গেলেন। মিল শ্রমিক, ডক শ্রমিক হতে আরম্ভ করে হিন্দু, মুসলমান, পার্শী, খৃষ্টান, ব্রাহ্মণ, শূদ্র লক্ষ লক্ষ আপামর জনসাধারণ তাঁর শবানুগমন করে। চন্দন কাষ্ঠের চিতায় বিশুদ্ধ হিন্দু ধর্মীয় অনুষ্ঠানের মাধ্যমে তাঁর মরদেহ ভস্মীভূত হল। নির্বাপিত হল স্বাধীনতা সংগ্রামের পূত যজ্ঞাগ্নি, অবসিত হল ইতিহাসের একটি গৌরবময় যুগ। চলে গেলেন বিপ্লবের বহ্নিশিখা-বহনকারী স্বনামধন্য অগ্নিহোত্রী নায়ক। তিলকের পরলোক-প্রয়াণে শাশ্বত ভারতের বাণী যেন স্তব্ধ হয়ে গেল।

কায়-মনো-বাক্যে ঐক্য রক্ষা করে চিন্তা ও চর্যায়, সংকল্পে ও সাধনায় তিনি যে জীবনাদর্শ রেখে গেছেন, তা ভাবী কালে মানুষকে মহত্তর জীবনের পথে পরিচালিত করবে। সমসাময়িক কালে তাঁকে অনেকে অবতার পুরুষ বলে মনে করতেন। পরবর্ত্তীকালের রাজনৈতিক সাফল্যের মূলে ছিল তাঁর স্বপ্ন ও সাধনা। ঋষি অরবিন্দের ভাষায়—"A great worker and creator is not to be judged only by



the work he himself did, but also by the greater work he made possible." জীবনের প্রথম থেকেই রাজনীতিকে ধর্ম্মের নৈতিক ভিত্তির উপর প্রতিষ্ঠিত করার প্রয়োজনীয়তা তিনি অনুভব করেছিলেন। পরবর্ত্তী কালে বৈদেশিক ভোগবাদী দর্শনের আনুগত্যে পাওয়া এবং পাইয়ে দেবার রাজনীতিকে অনুসরণ করার ফলেই নেতৃবৃন্দের অধঃপতন ও দেশের দুর্গতি। ব্যক্তিচরিত্রের বিশুদ্ধি, স্বদেশের অতীত সম্বন্ধে গৌরববোধ, স্বদেশীয় রীতি-নীতির সশ্রদ্ধ অনুসরণ নেতৃবৃন্দের জীবনে একান্ত অপেক্ষিত বলে তিনি মনে করতেন। তাঁর প্রত্যয় সম্বন্ধে শ্রী ডি-সি-তামানকারের বিশ্লেষণ উল্লেখনীয়—

"Very early in his public career Tilak discovered the need for bringing a spiritual element to the politics of the country by infusing into them a religious fervour. He had seen how the Congress leaders of his time had failed to create a missionary enthusiasm for the national cause because of their spiritual surrender to an alien power and their ignorance of the true source of popular inspiration. He realised that no nation can hope to build a great and powerful movement without giving it a secure foundation in the spiritual life of the people. He achieved this vital taste through the festivals of Ganapati and Shivaji which helped India to shake off her inferiority-complex and reassert her personality. He knew that once the spiritual and religious springs of India's great past were revitalized the greatness and glory of her future were assured. To him India seemed to have a character, at radition, a personatily—as distinct as the characterisics and qualities of individual men and women what mattred to him was the preservation of those ways of living which are peculiar to India through which alone, he said, she could rediscover her soul, her strength and attain her emancipation."

মনীষী রাষ্ট্রপতি আচার্য রাধাকৃষ্ণন্ তিলকের চরিত্র বিশ্লেষণে বলেছেন—The field of politics to which Mr. Tilak devoted the best years of his life was not the one for which he was made. He was by nature a scholar and only by necessity a politician." জীবনের প্রথমে তাঁর "A missing Verse in the Samkhyakarika" যেমন দার্শনিক জগৎকে বিমুগ্ধ করেছিল, তেমনি পরবর্তী কালে Orion, The Arctic Home in the Vedas এবং সর্বশেষে গীতারহস্য তাঁকে সারস্বত জগতে অমর করে রেখেছে। গীতা ছিল তাঁর জীবনবেদ। আধুনিক এবং বিশ্বের বিভিন্ন দর্শনের নিরিখে গীতার বিচার করে লোক-সংগ্রহার্থে নিষ্কাম কর্মযোগ,শ্রীভগবানে আত্মসমর্পণ এবং স্থিতপ্রজ্ঞতার মাধ্যমে জীবন সাধনাই জগতের সকল সমস্যার সমাধানে সর্বোত্তম পন্থারূপে তিনি

'অব্যক্ত' শব্দ প্রথমে সাংখ্যের প্রকৃতিকে, অর্থাৎ ১৮শ শ্লোকের অব্যক্ত দ্রব্যকে লক্ষ্য করিয়া প্রযুক্ত হইয়াছে এবং পরে ঐ শব্দই সাংখ্যের প্রকৃতির অতীত, পরব্রহ্মের পক্ষেও প্রযুক্ত হইয়াছে ; এবং ২১শ শ্লোকে বলিয়াছেন যে, এই দ্বিতীয় অব্যক্তকেই 'অক্ষরও' বলা হয়। অধ্যায়ের আরম্ভেও "অক্ষরং ব্রহ্ম পরমং" এই বর্ণনা আছে। সারাংশ, 'অব্যক্ত' শব্দের সমানই গীতাতে 'অক্ষর' শব্দেরও দুই প্রকার উপযোগ করা হইয়াছে। কিছু এই নহে যে, সাংখ্যের প্রকৃতিই অব্যক্ত ও অক্ষর : কিন্তু সেই পরমেশ্বর অথবা ব্রহ্মও অক্ষর ও অব্যক্ত যিনি "সকল ভূতের নাশ হইলেও নষ্ট হন না"। ১৫শ অধ্যায়ে পুরুষোত্তমের লক্ষণ বলিতে গিয়া এই যে বর্ণনা হইয়াছে যে, তিনি ক্ষর ও অক্ষরের অতীত, উহা হইতে প্রকাশ হইতেছে যে, ঐ স্থানের 'অক্ষর' শব্দ সাংখ্যের প্রকৃতির জন্য উদ্দিষ্ট (দেখুন গী ১৫. ১৬—১৮)। মনে রেখো যে, 'অব্যক্ত' ও 'অক্ষর' দুই বিশেষণের প্রয়োগ গীতাতে কখনও সাংখ্যের প্রকৃতির উদ্দেশে এবং কখনও প্রকৃতির অতীত পরব্রহ্মের উদ্দেশে করা হইয়াছে (দেখুন গীতার. পৃঃ ১৭৫ ও ১৭৬)। ব্যক্ত ও অব্যক্তের অতীত যে পরব্রহ্ম তাঁহার স্বরূপ গীতারহস্যের ৯ম প্রকরণে স্পষ্টরূপে প্রদত্ত হইয়াছে। সেই 'অক্ষর ব্রহ্মের' বর্ণনা হইয়া চুকিয়াছে যে, যে স্থানে পেঁীছিলে মনুষ্য পুনর্জ্জন্মের কষ্ট হইতে মুক্তি পায়। এখন মরণের পর যাঁহাকে ফিরিতে হয় না। (অনাবৃত্তি), এবং যাঁহাকে স্বর্গ হইতে ফিরিয়া জন্ম লইতে হয় (আবৃত্তি), উহার মধ্যবর্ত্তী সময়ের ও গতির ভেদ বলিতেছেন—

যত্র কালে ত্বনাবৃত্তিমাবৃত্তিঞ্চৈব যোগিনঃ।
প্রয়াতা যান্তি তং কালং বক্ষ্যামি ভরতর্ষভ ॥ ২৩ ॥
অগ্নির্জ্যোতিরহঃশুক্লঃ ষণ্মাসা উত্তরায়ণম্।
তত্র প্রযাতা গচ্ছন্তি ব্রহ্ম ব্রহ্মবিদো জনাঃ ॥ ২৪ ॥
ধূমোরাত্রিস্তথা কৃষ্ণঃ ষণ্মাসা দক্ষিণায়নম্।
তত্র চান্দ্রমসং জ্যোতির্যোগী প্রাপ্য নিবর্ত্ততে ॥ ২৫ ॥
শুক্লকৃষ্ণে গতী হ্যেতে জগতঃ শাশ্বতে মতে।
একয়া যাত্যনাবৃত্তিমন্যয়াবর্ত্ততে পুনঃ ॥ ২৬ ॥

**অনুবাদ :** (২৩) হে ভারতশ্রেষ্ঠ! এখন তোমাকে আমি সেই কাল বলিতেছি, যে কালে (কর্ম্ম-) যোগী মরণের পর (এই লোকে জন্মিবার জন্য) ফিরিয়া আসে না, এবং (যে কালে মরণের পর) ফিরিয়া আসে। (২৪) অগ্নি, জ্যোতি অর্থাৎ জ্বালা, দিন, শুক্লপক্ষ এবং উত্তরায়ণের ছয় মাসে মরিলে ব্রহ্মবেত্তা লোক ব্রহ্মকে পাইয়া থাকেন (ফিরিয়া আসেন না)। (২৫) (অগ্নি) ধূম, রাত্রি, কৃষ্ণপক্ষ (এবং) দক্ষিণায়নের ছয় মাসে (মরিলে কর্ম্ম-) যোগী চন্দ্রের তেজে অর্থাৎ লোকে যাইয়া পুণ্যাংশ কমিয়া গেলে পর) ফিরিয়া আসে। (২৬) এই প্রকার জগতের শুক্ল এবং কৃষ্ণ অর্থাৎ প্রকাশময় এবং অন্ধকারময় দুইটি শাশ্বত গতি স্থির মার্গ আছে। এক মার্গে গমন করিলে পর ফিরিয়া আসিতে হয় না এবং অন্য মার্গে যাইলে ফিরিয়া আসিতে হয়।

**রহস্য :** উপনিষদে এই দুই গতিকে দেবযান (শুক্ল) এবং পিতৃযান (কৃষ্ণ), অথবা অর্চ্চিরাদি মার্গ এবং ধূম্রাদি মার্গ বলা হয় এবং ঋগ্বেদেও এই মার্গগুলির



উল্লেখ আছে। মৃত মানবের দেহ অগ্নিতে জ্বালাইয়া দিলে পর, অগ্নি হইতেই এই মার্গের আরম্ভ হইয়া থাকে, অতএব ২৫শ শ্লোকে 'অগ্নি' পদের পূর্ব্ববর্ত্তী শ্লোক হইতে অধ্যাহার করিতে হইবে। প্রথম শ্লোকে বর্ণিত মার্গে এবং দ্বিতীয় মার্গে কোথায় ভেদ হইতেছে ইহাই বলা ২৫শ শ্লোকের হেতু ; এই কারণেই 'অগ্নি' শব্দের পুনরাবৃত্তি ইহাতে করা হয় নাই। গীতারহস্যের ১০ম প্রকরণের শেষে (পৃ. ২৫৪-২৫৯) এই সম্বন্ধে অনেক কথা আছে ; উহা হইতে উল্লিখিত শ্লোকের ভাবার্থ খুলিয়া যাইবে। এখন বলিতেছেন যে এই দুই মার্গের তত্ত্ব জানিয়া লইলে কি ফল লাভ হয়—

নৈতে সৃতী পার্থ জানন্ যোগী মুহ্যতি কশ্চন।
তস্মাৎ সর্ব্বেষু কালেষু যোগযুক্তো ভবার্জ্জুন ॥ ২৭ ॥
বেদেষু যজ্ঞেষু তপঃসু চৈব দানেষু যৎ পুণ্যফলং প্রদিষ্টম্।
অত্যেতি তৎ সর্ব্বমিদং বিদিত্বা যোগী পরং স্থানমুপৈতি চাদ্যম্ ॥ ২৮ ॥

**অনুবাদ :** হে পার্থ! এই দুই সৃতি অর্থাৎ মার্গের (তত্ত্বতঃ) জ্ঞাতা কোনও (কর্ম্ম-) যোগী মোহে পড়ে না ; অতএব হে অর্জ্জুন! তুমি সদা সর্ব্বদা (কর্ম্ম-) যোগযুক্ত হও। (২৮) ইহা (উক্ত তত্ত্বকে) জানিলে বেদ, যজ্ঞ, তপ এবং দানে যে পুণ্যফল বলা হয়, (কর্ম্ম-) যোগী ঐ সমস্ত অতিক্রম করে এবং উহার অতীত আদ্যস্থান প্রাপ্ত হয়।

**রহস্য :** যে মানুষ দেবযান এবং পিতৃযান দুই মার্গের তত্ত্বকে জানিয়েছেন— অর্থাৎ ইহা জানিয়াছেন যে, দেবযান মার্গে মোক্ষপ্রাপ্তি হইলে পর পুনরায় পুনর্জ্জন্ম হয় না এবং পিতৃযান মার্গ স্বর্গপ্রদ হইলেও মোক্ষপ্রদ হয় না— তিনি ইহাদের মধ্যে আপনার যথার্থ কল্যাণকর পথকেই স্বীকার করিবেন, তিনি মোহে নিম্ন শ্রেণীর মার্গ স্বীকার করিবেন না। এই বিষয়কেই লক্ষ্য করিয়া প্রথম শ্লোকে "এই দুই সৃতি অর্থাৎ মার্গের (তত্ত্বতঃ) জ্ঞাতা" এই শব্দ আসিয়াছে। এই শ্লোকের ভাবার্থ এই :— কর্ম্মযোগী জানেন যে, দেবযান এবং পিতৃযান দুই মার্গের কোন্ মার্গ কোথায় চলিয়াছে এবং এই কারণেই যে মার্গ উত্তম উহাই তিনি স্বভাবতঃ স্বীকার করেন, এবং স্বর্গে যাতায়াত হইতে বাঁচিয়া ইহার অতীত মোক্ষপদ প্রাপ্ত হন। এবং ২৭শ শ্লোকে তদনুসারে ব্যবহার করিতে অর্জ্জুনকে উপদেশও করা হইয়াছে।

ইতি শ্রীমদ্ভগবদ্গীতাসু উপনিষৎসু ব্রহ্মবিদ্যায়াং যোগশাস্ত্রে শ্রীকৃষ্ণার্জ্জুন-
সম্বাদে অক্ষরব্রহ্মযোগো নাম অষ্টমোঽধ্যায়ঃ ॥ ৮ ॥

———

# নবম অধ্যায়

## রাজযোগ

সপ্তম অধ্যায়ে জ্ঞান-বিজ্ঞানের নিরূপণ ইহা দেখাইবার জন্য করা হইয়াছে যে, কর্ম্মযোগের অনুষ্ঠাতা পুরুষের পরমেশ্বরবিষয়ক পূর্ণ জ্ঞান হইয়া মনের শান্তি অথবা মুক্ত-অবস্থা কি প্রকারে লাভ হয়। অক্ষর ও অব্যক্ত পুরুষের স্বরূপও বলা হইয়াছে। পূর্ব্ববর্ত্তী অধ্যায়ে উক্ত হইয়াছে যে, অন্তকালেও ঐ স্বরূপকেই মনে স্থির রাখিবার জন্য পাতঞ্জল-যোগের দ্বারা সমাধি লাগাইয়া শেষে ওঙ্কারের উপাসনা করিতে হয়। কিন্তু প্রথমে তো অক্ষরব্রহ্মের জ্ঞান হওয়াই কঠিন, আর পুনরায় উহাতেও সমাধির প্রয়োজন হইলে সাধারণ লোকের এই মার্গই ছাড়িয়া দিতে হইবে! এই মুস্কিলের উপর দৃষ্টি দিয়া এক্ষণে ভগবান এপ্রকার রাজমার্গ বলিতেছেন, যাহা অবলম্বনে সকল লোকের পক্ষে পরমেশ্বরের জ্ঞান সুলভ হইবে। ইহাকেই ভক্তিমার্গ বলে। গীতারহস্যের ত্রয়োদশ প্রকরণে আমি এই বিষয়ের বিস্তৃত আলোচনা করিয়াছি। এই মার্গে পরমেশ্বরের স্বরূপ প্রেমগম্য ও ব্যক্ত অর্থাৎ প্রত্যক্ষ জানিবার যোগ্য হয়; এই ব্যক্ত স্বরূপেরই বিস্তৃত নির্দ্ধারণ নবম, দশম, একাদশ ও দ্বাদশ অধ্যায়ে করা হইয়াছে। তথাপি মনে থাকে যেন, এই ভক্তিমার্গও স্বতন্ত্র নহে—কর্ম্মযোগের সিদ্ধির জন্য সপ্তম অধ্যায়ে যে জ্ঞান-বিজ্ঞান আরম্ভ করা হইয়াছে, উহারই ইহা অংশ। এবং এই অধ্যায়ের আরম্ভও পূর্ব্ববর্ত্তী জ্ঞান-বিজ্ঞানের অঙ্গের দৃষ্টিতেই করা হইয়াছে।

নবমোঽধ্যায়

শ্রীভগবানুবাচ

ইদং তু তে গুহ্যতমং প্রবক্ষ্যাম্যনসূয়বে।
জ্ঞানং বিজ্ঞানসহিতং যজ্‌জ্ঞাত্বা মোক্ষ্যসেঽশুভাৎ ॥ ১ ॥
রাজবিদ্যা রাজগুহ্যং পবিত্রমিদমুত্তমম্।
প্রত্যক্ষাবগমং ধর্ম্ম্যং সুসুখং কর্ত্তুমব্যয়ং ॥ ২ ॥
অশ্রদ্দধানাঃ পুরুষা ধর্ম্মস্যাস্য পরন্তপ।
অপ্রাপ্য মাং নিবর্ত্তন্তে মৃত্যুসংসারবর্ত্মনি ॥ ৩ ॥

**অনুবাদ ঃ** শ্রীভগবান কহিলেন—(১) এখন তুমি দোষদর্শী নও, এইজন্য গুহ্য হইতেও গুহ্য বিজ্ঞানসহিত জ্ঞান তোমাকে বলিতেছি, যাহা জানিলে পাপ হইতে মুক্ত হইবে। (২) এই (জ্ঞান) সমস্ত গুহ্যবিষয়ের মধ্যে রাজা অর্থাৎ শ্রেষ্ঠ; ইহা রাজ-বিদ্যা, অর্থাৎ সকল বিদ্যার মধ্যে শ্রেষ্ঠ, পবিত্র, উত্তম ও প্রত্যক্ষ বোধপ্রদ; ইহা আচরণ করিবার পক্ষে সুখজনক, অব্যয় ও ধর্ম্ম্য। (৩) হে পরন্তপ! ইহার উপর অশ্রদ্ধাবান পুরুষ আমাকে পায় না; সে মৃত্যুযুক্ত সংসারের মার্গে ফিরিয়া আসে; (অর্থাৎ তাহার মোক্ষলাভ হয় না)।



**রহস্য ঃ** গীতারহস্যের ত্রয়োদশ প্রকরণে (পৃঃ ৩৫৩-৩৫৮) দ্বিতীয় শ্লোকের 'রাজ-বিদ্যা', 'রাজগুহ্য' ও 'প্রত্যক্ষাবগম' পদসমূহের অর্থের বিচার করা হইয়াছে। ঈশ্বর প্রাপ্তির সাধনসমূহকে উপনিষদে 'বিদ্যা' বলা হইয়াছে এবং এই বিদ্যা গুপ্ত রাখ হইত। বলিয়াছেন যে, ভক্তিমার্গ অথবা ব্যক্তের উপাসনারূপ বিদ্যা সকল গুহ্য বিদ্যার মধ্যে শ্রেষ্ঠ অথবা রাজা; ইহার অতিরিক্ত এই ধর্ম্ম চক্ষু দ্বারা প্রত্যক্ষগম্য এবং এই কারণেই আচরণ করিবার পক্ষে সহজ। তথাপি ইক্ষ্বাকু প্রভৃতি রাজাদিগের পরম্পরাক্রমেই এই যোগের প্রচার হইয়াছে (গী. ৪. ২), এই জন্য এই মার্গকে রাজাদিগের অর্থাৎ বড়লোকদিগের বিদ্যা—রাজবিদ্যা—বলিতে পার। যে কোন অর্থই গ্রহণ করুন না কেন, ইহা সুস্পষ্ট যে, অক্ষর বা অব্যক্ত ব্রহ্মের জ্ঞানকে লক্ষ্য করিয়া এই বর্ণনা করা হয় নাই কিন্তু রাজবিদ্যা শব্দে এস্থলে ভক্তিমার্গই বিবক্ষিত হইয়াছে। এই প্রকার আরম্ভেই এই মার্গের প্রশংসা করিয়া ভগবান এক্ষণে উহার বিস্তৃতভাবে বর্ণনা করিতেছেন—

ময়া ততমিদং সর্ব্বং জগদব্যক্তমূর্ত্তিনা।
মৎস্থানি সর্ব্বভূতানি চ চাহং তেষ্ববস্থিতঃ ॥ ৪ ॥
ন চ মৎস্থানি ভূতানি পশ্য মে যোগমৈশ্বরম্।
ভূতভৃন্ন ন ভূতস্থো মমাত্মা ভূতভাবনঃ ॥ ৫ ॥
যথাকাশস্থিতো নিত্যং বায়ুঃ সর্ব্বত্রগো মহান্।
তথা সর্ব্বাণি ভূতানি মৎস্থানীত্যুপধারয় ॥ ৬ ॥

**অনুবাদ ঃ** (৪) আমি নিজের অব্যক্ত স্বরূপে এই সমগ্র জগৎকে ব্যাপ্ত করিয়া আছি। আমাতে সমস্ত ভূত আছে, (পরন্তু) আমি ঐ সকলেতে নাই। (৫) এবং আমাতে সকল ভূতও নাই! দেখ, (ইহা কি প্রকার) আমার ঐশ্বরিক কার্য্য বা যোগসামর্থ্য! ভূতসকলের উৎপাদক আমার আত্মা, উহাদিগকে পালন করিয়াও (ফের) ঐ সকলে নাই! (৬) সর্ব্বত্র বহনশীল মহান বায়ু যে প্রকার সর্ব্বদা আকাশে থাকে, সেই প্রকারই সকল ভূত আমাতে জান।

**রহস্য ঃ** এই বিরোধাভাস এই জন্য হয় যে, পরমেশ্বর নির্গুণও বটে এবং সগুণও বটে (সপ্তম অধ্যায়ের ১২শ শ্লোকের রহস্য, এবং গীতারহস্য পৃঃ ১৭৯, ১৮২ ও ১৮৩ দেখুন)। এই প্রকারে নিজের স্বরূপের আশ্চর্য্যজনক বর্ণনা করিয়া অর্জ্জুনের জিজ্ঞাসা জাগৃত করিলে পর এক্ষণে ভগবান আবার কিছু ফের-ফারসহ যাহা সপ্তম ও অষ্টম অধ্যায়ে পূর্ব্বে করা হইয়াছে সেই বর্ণনাই প্রসঙ্গানুসারে করিতেছেন—অর্থাৎ আমা হইতে ব্যক্ত সৃষ্টি কি প্রকারে হয় এবং আমার ব্যক্তরূপ কোন্‌টি (গী. ৭ ৪-১৮; ৮. ১৭-২০)। 'যোগ' শব্দের অর্থ যদিও অলৌকিক সামর্থ্য বা যুক্তি করা যায়, তথাপি মনে থাকে যেন, অব্যক্ত হইতে ব্যক্ত হইবার এই যোগ অথবা যুক্তিকেই মায়া বলে। এই বিষয়ের প্রতিপাদন গীতা ৭ ২৫ এর টিপ্পনীতে এবং রহস্যের নবম প্রকরণে (পৃ. ২০৫-২০৯) করা হইয়াছে। এই 'যোগ' পরমেশ্বরের অত্যন্ত সুলভ; অধিক কি, ইহা পরমেশ্বরের দাসই, এই জন্য পরমেশ্বরকে যোগেশ্বর (গী. ১৮. ৭৫) বলে। এখন বলিতেছেন যে, এই যোগ-সামর্থ্য দ্বারা জগতের উৎপত্তি ও নাশ কি প্রকারে হয়।

সর্ব্বভূতানি কৌন্তেয় প্রকৃতিং যান্তি মামিকাম্ ।
কল্পক্ষয়ে পুনস্তানি কল্পাদৌ বিসৃজাম্যহম্ ॥ ৭ ॥
প্রকৃতিং স্বামবষ্টভ্য বিসৃজামি পুনঃ পুনঃ ।
ভূতগ্রামমিমং কৃৎস্নমবশং প্রকৃতের্ব্বশাৎ ॥ ৮ ॥
ন চ মাং তানি কর্ম্মাণি নিবধ্নন্তি ধনঞ্জয় ।
উদাসীনবদাসীনমসক্তং তেষু কর্ম্মসু ॥ ৯ ॥
ময়াধ্যক্ষেণ প্রকৃতিঃ সূয়তে সচরাচরম্ ।
হেতুনানেন কৌন্তেয় জগদ্বিপরিবর্ত্ততে ॥ ১০ ॥

**অনুবাদ ঃ** ( ৭ ) হে কৌন্তেয় ! কল্পের শেষে সকল ভূত আমার প্রকৃতিতে আসিয়া যুক্ত হয় এবং কল্পের আরম্ভে (ব্রহ্মার দিনের আরম্ভে) ঐ সকল আমিই আবার নির্ম্মাণ করি। ( ৮ ) আমি নিজের প্রকৃতিকে হাতে লইয়া ( নিজ নিজ কর্ম্ম দ্বারা আবদ্ধ ) ভূতসকলের এই সমগ্র সমুচ্চয়কে পুনঃ পুনঃ নির্ম্মাণ করি, যাহা ( ঐ ) প্রকৃতির অধীনে থাকিয়া অবশ অর্থাৎ পরতন্ত্র হয়। ( ৯ ) ( কিন্তু ) হে ধনঞ্জয় ! এই ( সৃষ্টিনির্ম্মাণের) কার্য্যে আমার আসক্তি নাই, আমি উদাসীনের ন্যায় থাকি, এই কারণে ঐ কর্ম্ম আমার পক্ষে বন্ধক হয় না। ( ১০ ) আমি অধ্যক্ষ হইয়া প্রকৃতি দ্বারা সমস্ত চরাচর সৃষ্টি উৎপন্ন করাই। হে কৌন্তেয় ! এই কারণে জগতের এই সৃষ্টি-প্রলয় হইয়া থাকে।

**রহস্য ঃ** পূর্ব্ব অধ্যায়ে বলিয়া আসয়াছি যে, ব্রহ্মদেবের দিনের ( কল্পের) আরম্ভ হইতেই অব্যক্ত প্রকৃতি হইতে ব্যক্ত সৃষ্টির নির্ম্মাণ হইয়া থাকে ( ৮. ১৮ )। এখানে ইহাই অধিক খুলিয়া বলা হইয়াছে যে, পরমেশ্বর প্রত্যেকের কর্ম্মানুসারে তাহাকে ভালমন্দ জন্ম দেন, অতএব তিনি স্বয়ং এই কর্ম্মসমূহে অলিপ্ত। শাস্ত্রীয় প্রতিপাদনে এই সমস্ত তত্ত্বই একই স্থানে বলিয়া দেওয়া হয়। কিন্তু গীতার পদ্ধতি সংবাদাত্মক, এই কারণে প্রসঙ্গ অনুসারে এক বিষয় এখানে একটু এবং ওখানে একটু, এই প্রকারে বর্ণিত হইয়াছে। কোন কোন লোকের মত এই যে, দশম শ্লোকে 'জগদ্বিপরিবর্ত্ততে' পদ বিবর্ত্তবাদ সূচিত করে। কিন্তু 'জগতের সৃষ্টি-বিনাশ করেন,' অর্থাৎ 'ব্যক্ত অব্যক্ত এবং পুনরায় অব্যক্ত ব্যক্ত হইতে থাকে', আমি বুঝি না যে, ইহা অপেক্ষা 'বিপরিবর্ত্ততে' পদের বেশী কিছু অর্থ হইতে পারে। এবং শাঙ্করভাষ্যেও অন্য কোনও বিশেষ অর্থ ব্যাখ্যাত হয় নাই। গীতারহস্যের দশম প্রকরণে বিবেচিত হইয়াছে যে, মনুষ্য কর্ম্ম দ্বারা অবশ কি প্রকারে হয়।

অবজানন্তি মাং মূঢ়া মানুষীং তনুমাশ্রিতম্ ।
পরং ভাবমজানন্তো মম ভূতমহেশ্বরম্ ॥ ১১ ॥
মোঘাশা মোঘকর্ম্মাণো মোঘজ্ঞানা বিচেতসঃ ।
রাক্ষসীমাসুরীং চৈব প্রকৃতিং মোহিনীং শ্রিতাঃ ॥ ১২ ॥

**অনুবাদ ঃ** ( ১১ ) আমার যে স্বরূপ সকল ভূতের মহান ঈশ্বর, সেই পরম স্বরূপকে মূঢ় লোকে জানে না ; তাহারা আমাকে মানব-তনুধারী মনে করিয়া আমাকে অবহেলা করে। ( ১২ ) উহাদের আশা ব্যর্থ, কর্ম্ম নিষ্ফল, জ্ঞান নিরর্থক ও চিত্ত ভ্রষ্ট ; উহারা মোহাত্মক রাক্ষস ও আসুর স্বভাব আশ্রয় করিয়া থাকে।



**রহস্য ঃ** ইহা আসুর স্বভাবের বর্ণনা। এক্ষণে দৈব স্বভাবের বর্ণনা করিতেছেন

মহাত্মানস্তু মাং পার্থ দৈবীং প্রকৃতিমাশ্রিতাঃ ।
ভজন্ত্যনন্যমনসো জ্ঞাত্বা ভূতাদিমব্যয়ম্ ॥ ১৩ ॥
সততং কীর্ত্তয়ন্তো মাং যতন্তশ্চ দৃঢ়ব্রতাঃ ।
নমস্যন্তশ্চ মাং ভক্ত্যা নিত্যযুক্তা উপাসতে ॥ ১৪ ॥
জ্ঞানযজ্ঞেন চাপ্যন্যে যজন্তো মামুপাসতে ।
একত্বেন পৃথক্ত্বেন বহুধা বিশ্বতোমুখম্ ॥ ১৫ ॥

**অনুবাদ ঃ** ( ১৩ ) কিন্তু হে পার্থ ! দৈবী প্রকৃতির আশ্রয়ে স্থিত মহাত্মা ব্যক্তি সকল ভূতের অব্যয় আদিস্থান আমাকে চিনিয়া অনন্যভাবে আমার ভজনা করে ; ( ১৪ ) এবং যত্নশীল দৃঢ়ব্রত, ও নিত্য যোগযুক্ত হইয়া সর্ব্বদা আমার কীর্ত্তন ও বন্দনা করিতে থাকিয়া ভক্তিসহকারে আমার উপাসনা করে। ( ১৫ ) এই প্রকারেই অপর কোন কোন লোক একত্বে অর্থাৎ অভেদভাবে, পৃথকত্বে অর্থাৎ ভেদভাবে বা নানাবিধ জ্ঞানযজ্ঞের দ্বারা যজন করিয়া আমারই—যে আমি সর্ব্বতোমুখ—উপাসনা করে।

**রহস্য ঃ** সংসারে প্রাপ্ত দৈব ও রাক্ষসস্বভাব পুরুষের এখানে যে সংক্ষিপ্ত বর্ণনা আছে, তাহার বিস্তার পরে ষোড়শ অধ্যায়ে করা গিয়াছে। পূর্ব্বে বলিয়াই আসিয়াছি যে, জ্ঞানযজ্ঞের অর্থ "পরমেশ্বরের স্বরূপ জ্ঞানের দ্বারাই বিচার করিয়া, উহা দ্বারা সিদ্ধি লাভ করা" ( গী. ৪. ৩৩ এর রহস্য দেখুন )। কিন্তু পরমেশ্বরের এই জ্ঞানও দ্বৈত-অদ্বৈত প্রভৃতি ভেদে অনেক প্রকারের হইতে পারে ; এই কারণে জ্ঞানযজ্ঞও বিভিন্ন প্রকার হইতে পারে। এই প্রকারে যদিও জ্ঞানযজ্ঞ অনেক হয়, তথাপি ১৫শ শ্লোকের তাৎপর্য এই যে, পরমেশ্বর বিশ্বতোমুখ হইবার কারণে এই সমস্ত যজ্ঞ তাঁহাতেই পৌঁছায়। 'একত্ব', 'পৃথকত্ব' প্রভৃতি পদের দ্বারা সুস্পষ্ট যে, দ্বৈত-অদ্বৈত বিশিষ্টাদ্বৈত প্রভৃতি সম্প্রদায় যদিও আধুনিক, তথাপি এই কল্পনাসকল প্রাচীন। এই শ্লোকে পরমেশ্বরের একত্ব ও পৃথকত্ব বলা হইয়াছে, এখন উহারই বেশী আলোচনা করিয়া বলিতেছেন যে পৃথকত্বে একত্ব কি—

অহং ক্রতুরহং যজ্ঞঃ স্বধাহমহমৌষধম্ ।
মন্ত্রোঽহমহমেবাজ্যমহমগ্নিরহং হুতম্ ॥ ১৬ ॥

**অনুবাদ ঃ** (১৬) ক্রতু অর্থাৎ শ্রৌত যজ্ঞ আমি, যজ্ঞ অর্থাৎ স্মার্ত্ত যজ্ঞ আমি, স্বধা অর্থাৎ শ্রাদ্ধে পিতৃগণকে অর্পিত অন্ন আমি, ঔষধ অর্থাৎ বনস্পতি হইতে (যজ্ঞার্থে) উৎপন্ন অন্ন আমি, ( যজ্ঞে হোম করিবার সময়ে পঠিত ) মন্ত্র আমি, ঘৃত-অগ্নি এবং ( অগ্নিতে নিক্ষিপ্ত ) আহুতি আমিই।

**রহস্য ঃ** মূলে ক্রতু ও যজ্ঞ দুইটি শব্দ সমানার্থকই। কিন্তু যে প্রকার 'যজ্ঞ' শব্দের অর্থ ব্যাপক হইয়া গিয়াছে এবং দেবপূজা, বৈশ্বদেব, অতিথিসৎকার, প্রাণায়াম ও জপ ইত্যাদি কর্ম্মকেও 'যজ্ঞ' কহিতে থাকে ( গী. ৪. ২৩-৩০ ), সে প্রকার 'ক্রতু' শব্দের অর্থ বাড়িতে পায় নাই। শ্রৌতধর্ম্মে অশ্বমেধ প্রভৃতি যে সকল যজ্ঞের অংশ

এই শব্দ প্রযুক্ত হইয়াছে, উহাদের সেই অর্থই পরেও স্থির রহিয়াছে। অতএব শাঙ্কর ভাষ্যে উক্ত হইয়াছে যে, এইস্থলে 'ক্রতু' শব্দে 'শ্রৌত' যজ্ঞ এবং 'যজ্ঞ' শব্দে 'স্মার্ত্ত' যজ্ঞ বুঝিতে হইবে ; এবং উপরে আমি সেই অর্থই করিয়াছি। কারণ এইরূপ না করিলে 'ক্রতু' ও 'যজ্ঞ' শব্দ সমানার্থক হইয়া এই শ্লোকে উহাদের অকারণে দ্বিরুক্ত হইবার দোষ ঘটে।

পিতাহমস্য জগতো মাতা ধাতা পিতামহঃ।
বেদ্যং পবিত্রমোঙ্কার ঋক্ সাম যজুরেব চ ॥ ১৭ ॥
গতির্ভর্ত্তা প্রভুঃ সাক্ষী নিবাসঃ শরণং সুহৃৎ।
প্রভবঃ প্রলয়ঃ স্থানং নিধানং বীজমব্যয়ম্ ॥ ১৮ ॥
তপাম্যহমহং বর্ষং নিগৃহ্ণাম্যুৎসৃজামি চ।
অমৃতং চৈব মৃত্যুশ্চ সদসচ্চাহমর্জ্জুন ॥ ১৯ ॥

অনুবাদ (১৭) এই জগতের পিতা, মাতা, ধাতা (আধার), পিতামহ আমি, যাহা কিছু পবিত্র বা যাহা কিছু জ্ঞেয় তাহা এবং ওঙ্কার, ঋগেদ, সামবেদ, ও যজুর্ব্বেদও আমি, (১৮) (সকলের) গতি, (সকলের) পোষক, প্রভু, সাক্ষী, নিবাস, শরণ, সখা, উৎপত্তি, প্রলয়, স্থিতি, নিধন এবং অব্যয় বীজও আমি। (১৯) হে অর্জ্জুন। আমি উষ্ণতা প্রদান করি, আমি জলকে অবরোধ করি এবং বর্ষণ করি : অমৃত ও মৃত্যু, সৎ ও অসৎও আমি।

রহস্য : পরমেশ্বরের স্বরূপের এইরূপ বর্ণনাই আবার সবিস্তার ১০ম, ১১শ ও ১২শ অধ্যায়ে আছে। তথাপি এস্থলে কেবল বিভূতি না বলিয়া বিশেষভাবে দেখাইয়াছেন যে, পরমেশ্বর ও জগতের ভূতগণের সম্বন্ধ পিতামাতা ও মিত্র প্রভৃতির সমান ; এই দুই স্থলের বর্ণনায় ইহাই প্রভেদ। দৃষ্টি রেখো যে, জল বর্ষণ করিতে এবং রুদ্ধ করিতে এক ক্রিয়া চাই। আমার দৃষ্টিতেলাভজনকহউক এবং দ্বিতীয়টি ক্ষতিজনক হৌক, তথাপি তাত্ত্বিক দৃষ্টিতে উভয় পরমেশ্বরই করেন। এই অভিপ্রায়কেই মনে রাখিয়া পূর্ব্বে (গী. ৭. ১২) ভগবান বলিয়াছেন যে, সাত্ত্বিক, রাজস ও তামস সকল পদার্থ আমিই উৎপন্ন করি ; এবং পরে ১৪শ অধ্যায়ে সবিস্তার বর্ণনা করিয়াছেন যে, গুণত্রয়বিভাগের দ্বারা সৃষ্টিতে নানাত্ব উৎপন্ন হয়। এই দৃষ্টিতে ২১শ শ্লোকের সৎ ও অসৎ পদের যথাক্রমে 'ভাল' ও 'মন্দ' অর্থ করা যাইতে পারিবে এবং পরে গীতাতে (১৭ ২৬-২৮) একবার এইরূপ অর্থ করাও গিয়াছে। কিন্তু জানা যায় যে, এই শব্দগুলির সৎ =অবিনাশী এবং অসৎ=বিনশ্বর বা নাশবান এই যে সাধারণ অর্থ (গী. ২ ১৬), তাহাই এই স্থানে অভীষ্ট হইবে ; এবং 'মৃত্যু ও অমৃতের' ন্যায় 'সৎ ও অসৎ' দ্বন্দাত্মক শব্দ ঋগ্বেদের নাসদীয় সূক্ত হইতে মনে পড়িয়া থাকিবে। তথাপি উভয়ের মধ্যে প্রভেদ আছে ; নাসদীয় সূক্তে 'সৎ' শব্দের উপযোগ দৃশ্য সৃষ্টি উপলক্ষে করা হইয়াছে এবং গীতা 'সৎ' শব্দ পরব্রহ্মের প্রতি প্রয়োগ করেন, এবং দৃশ্য সৃষ্টিকে অসৎ বলেন (গীতার. পৃ ২১১-২১৭)। কিন্তু এই প্রকার পরিভাষা ভিন্ন হইলেও 'সং' ও 'অসং' উভয় শব্দের একসঙ্গে যোজনা দ্বারা প্রকাশ পাইতেছে যে, ইহাতে দৃশ্য সৃষ্টি এবং



ব্রহ্ম উভয়ের একত্র সমাবেশ হয়। অতএব এই ভাবার্থও বাহির করা যাইতে পারে পরিভাষাভেদে কাহাকেও 'সৎ' ও 'অসৎ' বলা গেলেও উভয়ই পরমেশ্বরেরই রূপ া দেখাইবার জন্য ভগবান 'সৎ' ও 'অসৎ' শব্দের ব্যাখ্যা না দিয়া কেবল বলিয়া য়াছেন যে, 'সৎ' ও 'অসৎ' আমিই (গী. ১১. ৩৭ ও ১৩. ১৩)। এই প্রকারে রমেশ্বরের রূপ অনেক হইলেও এখন বলিতেছেন যে, ঐ সকলের একত্বে উপসনা করা বং অনেকত্বে উপাসনা করা, উভয়ের মধ্যে ভেদ আছে—

ত্রৈবিদ্যা মাং সোমপাঃ পূতপাপা যজ্ঞৈরিষ্ট্বা স্বর্গতিং প্রার্থয়ন্তে।
তে পুণ্যমাসাদ্য সুরেন্দ্রলোকমশ্নন্তি দিব্যান্ দিবি দেবভোগান্ ॥ ২০ ॥
তে তং ভুক্ত্বা স্বর্গলোকং বিশালং ক্ষীণে পুণ্যে মর্ত্ত্যলোকং বিশন্তি।
এবং ত্রয়ীধর্ম্মমনুপ্রপন্না গতাগতং কামকামা লভন্তে ॥ ২১ ॥

অনুবাদ : (২০) যে ত্রৈবিদ্য অর্থাৎ ঋক্, যজু ও সাম এই তিন বেদোক্ত কর্ম্মকর্ত্তা, সোমপায়ী অর্থাৎ সোমযাজী, ও নিষ্পাপ (পুরুষ) যজ্ঞের দ্বারা আমার পূজা করিয়া স্বর্গলোক প্রাপ্তির ইচ্ছা করে, সে ইন্দ্রের পুণ্যলোকে পৌঁছিয়া স্বর্গে দেবতাদের অনেক দিব্য ভোগ উপভোগ করে। (২১) এবং ঐ বিশাল স্বর্গলোক উপভোগ করিয়া, পুণ্যের ক্ষয় হইলে পর (আবার জন্ম লইয়া) মৃত্যুলোকে আসে। এই প্রকারে ত্রয়ীধর্ম্ম অর্থাৎ তিন বেদোক্ত যাগযজ্ঞাদি শ্রৌতধর্ম্মের অনুষ্ঠাতা ও কাম্য উপভোগের অভিলাষী লোকদিগের (স্বর্গে) যাতায়াত প্রাপ্তি হয়।

রহস্য : এই সিদ্ধান্ত পূর্ব্বে কয়েকবার আসিয়া চুকিয়াছে যে, যাগযজ্ঞাদি ধর্ম্ম বা নানাপ্রকার দেবতাদিগের আরাধনা দ্বারা কিছুকাল পর্য্যন্ত স্বর্গবাস লাভ হইলেও পুণ্যাংশ শেষ হইলে তাহাদিগকে আবার জন্ম লইয়া ভূলোকে আসিতে হয় (গী. ২০, ৪২-৪৪ ; ৪. ৩৪ ; ৬, ৪১ ; ৭. ২৩ ; ৮. ১৬ ও ২৫)। কিন্তু মোক্ষবিষয়ে এই ঝঞ্ঝাট নাই, উহা নিত্য অর্থাৎ একবার পরমেশ্বরকে লাভ করিলে পুনরায় জন্মমরণের চক্রে আসিতে হয় না। মহাভারতে (বন. ২৬০) স্বর্গসুখের যে বর্ণনা আছে, তাহাও এইরূপই। কিন্তু যাগযজ্ঞাদি হইতে মেঘ প্রভৃতির উৎপত্তি হয়, অতএব সংশয় হয় যে, ইহা ছাড়িয়া দিলে এই জগতের যোগ-ক্ষেম অর্থাৎ নির্ব্বাহ কিরূপে হইবে (গী ২, ৪৫ এর রহস্য ও গীতার. ২৫৩ পৃঃ দেখুন) এইজন্য এক্ষণে উপরোক্ত শ্লোকগুলির সঙ্গে মিলাইয়াই ইহার উত্তর দিতেছেন—

অনন্যাশ্চিন্তয়ন্তো মাং যে জনাঃ পর্য্যুপাসতে।
তেষাং নিত্যাভিযুক্তানাং যোগক্ষেমং বহাম্যহম্ ॥ ২২ ॥

অনুবাদ (২২) যে অনন্যনিষ্ঠ ব্যক্তি আমায় চিন্তা করিয়া আমাকে ভজনা করে, সেই নিত্যযোগযুক্ত পুরুষের যোগক্ষেম আমি বহন করিয়া থাকি।

রহস্য : যে বস্তু লাভ হয় নাই, তাহা লাভ করাইয়া দেওয়ার নাম যোগ, এবং প্রাপ্ত বস্তুর রক্ষা করা হইল ক্ষেম ; শাশ্বতকোষেও (১০০ ও ২৯২ শ্লোক) যোগক্ষেমের এইরূপই ব্যাখ্যা আছে এবং উহার সম্পূর্ণ অর্থ হইতেছে 'সাংসারিক নিত্য নির্ব্বাহ'। গীতা-রহস্যের ১২শ প্রকরণে (৩৩১-৩৩২ পৃঃ) বিচার করা হইয়াছে যে,

কর্ম্মযোগমার্গে এই শ্লোকের অর্থ কি। নারায়ণীয় ধর্ম্মেও ( মভা. শাং. ৩৪৮. ৭২ ) এই প্রকারই বর্ণনা আছে—

মনীষিণো হি যে কেচিৎ যতয়ো মোক্ষধর্ম্মিণঃ।
তেষাং বিচ্ছিন্নতৃষ্ণানাং যোগ-ক্ষেমবহো হরিঃ ॥

এই পুরুষ একান্ত ভক্ত হইলেও প্রবৃত্তিমার্গীই অর্থাৎ নিষ্কামবুদ্ধিতে কর্ম্ম করিয়া থাকে। এক্ষণে বলিতেছেন যে, পরমেশ্বরের বহুত্ব ধরিয়া সেবাকারীর শেষে কোন্ গতি হয়—

যেঽপ্যন্যদেবতাভক্তা যজন্তে শ্রদ্ধয়ান্বিতাঃ।
তেঽপি মামেব কৌন্তেয় যজন্ত্যবিধিপূর্ব্বকম্ ॥ ২৩ ॥
অহং হি সর্বযজ্ঞানাং ভোক্তা চ প্রভুরেব চ।
ন তু মামভিজানন্তি তত্ত্বেনাতশ্চ্যবন্তি তে ॥ ২৪ ॥

**অনুবাদ ঃ** (২৩) হে কৌন্তেয়! শ্রদ্ধাযুক্ত চিত্তে অন্য দেবতাদের ভক্ত হইয়া যাহারা যজন করে, তাহারাও বিধিপূর্ব্বক না হইলেও ( পর্য্যায়ভাবে ) আমারই যজন করে ; ( ২৪ ) কারণ সকল যজ্ঞের ভোক্তা ও স্বামী আমিই। কিন্তু তাহারা তত্ত্বত আমাকে জানে না, এই জন্য ঐ লোকদের পতন হয়।

**রহস্য ঃ** গীতারহস্যের ১৩শ প্রকরণে ( পৃঃ ৩৬০-৩৬৪ ) এই বিচার আছে যে, এই দুই শ্লোকের সিদ্ধান্তের গুরুত্ব কি। বৈদিক ধর্ম্মে এই তত্ত্ব বহু পুরাকাল অবধি চলিয়া আসিতেছে যে, যে কোন দেবতা হৌক, তাহা ভগবানেরই এক স্বরূপ। উদাহরণ যথা, ঋগ্বেদেই উক্ত হইয়াছে যে, "একং সদ্বিপ্রা বহুধা বদন্ত্যগ্নিং যমং মাতরিশ্বানমাহুঃ" ( ঋ. ১. ১৬৪. ৪৬ )—পরমেশ্বর এক, কিন্তু পণ্ডিতেরা তাঁহাকেই অগ্নি, যম, মাতরিশ্বা ( বায়ু ) বলেন এবং এই অনুসারেই পরবর্ত্তী অধ্যায়ে পরমেশ্বর এক হইলেও তাঁহার অনেক বিভূতি বর্ণিত হইয়াছে। এই প্রকারই মহাভারতের অন্তর্গত নারায়ণীয় উপাখ্যানে চার প্রকার ভক্তের মধ্যে কর্ম্মী ঐকান্তিক ভক্তকে শ্রেষ্ঠ ( গী. ৭. ১৯এর রহস্য দেখুন ) বলিয়া কহিয়াছেন—

ব্রহ্মাণং শিতিকণ্ঠং চ যাশ্চান্যা দেবতাঃ স্মৃতাঃ।
প্রবুদ্ধচর্য্যাঃ সেবন্তো মামেবৈষ্যন্তি যৎপরম্ ॥

"ব্রহ্মা, শিব, অথবা অপরাপর দেবতাদের ভজনশীল সাধু পুরুষও আমাতেই আসিয়া মিলিত হয়েন" ( মভা শাং ৩৪১. ৩৫ ), এবং গীতার উক্ত শ্লোকসমূহের অনুবাদ ভাগবতপুরাণেও করা হইয়াছে ( ভাগ. ১০. পূ. ৪০. ৮-১০ )। এই প্রকারই নারায়ণীয় উপাখ্যানে পুনরপি উক্ত হইয়াছে—

যে যজন্তি পিতৃন্ দেবান্ গুরূংশ্চৈবাতিথীংস্তথা।
গাশ্চৈব দ্বিজমুখ্যাংশ্চ পৃথিবীং মাতরং তথা ॥
কর্ম্মণা মনসা বাচা বিষ্ণুমেব যজন্তি তে।

"দেব, পিতৃগণ, গুরু, অতিথি, ব্রাহ্মণ এবং গো, প্রভৃতির সেবাকারী পর্য্যায় ভাবে বিষ্ণুরই যজন করে" ( মভা. শাং. ৩৪৫. ২৬, ২৭ )। ভক্তি মুখ্য, দেবতারূপ প্রতীক গৌণ, ভাগবতধর্ম্মে এই প্রকার স্পষ্ট উক্ত হইলেও বিধিভেদ হইলেও উপাসনা তো একই



পরমেশ্বরের হয় ; ইহা বড়ই আশ্চর্য্যের বিষয় যে ভাগবতধর্ম্মী শৈবদের সহিত ঝগড়া করে। যদিও ইহা সত্য যে, যে কোন দেবতার উপাসনা করি না কেন, কিন্তু তাহা পৌঁছায় ভগবানেই তথাপি সকল দেবতাই এক, এই জ্ঞান না হইলে মোক্ষের পথ সরিয়া যায় এবং বিভিন্ন দেবতাদের উপাসকগণকে তাহাদের ভাবনা অনুসারে ভগবানই বিভিন্ন ফল দেন—

যান্তি দেবব্রতা দেবান্ পিতৃন্ যান্তি পিতৃব্রতাঃ।
ভূতানি যান্তি ভূতেজ্যা যান্তি মদ্‌যাজিনোঽপি মাম্ ॥ ২৫ ॥

**অনুবাদ ঃ** (২৫) দেবতাদিগের ব্রতকর্ত্তা দেবতাদের নিকট, পিতৃদিগের ব্রতকর্ত্তা পিতৃগণের নিকটে, ( ভিন্ন ভিন্ন ) ভূতসকলের পূজক ( ঐ ) ভূতসকলের নিকটে যায় ; এবং আমার যজনকারী আমার নিকট আসে।

**রহস্য ঃ** সার কথা, একই পরমেশ্বর সর্ব্বত্র ব্যাপ্ত হইলেও উপাসনার ফল, প্রত্যেকের ভাবের অনুরূপ ন্যূনাধিক যোগ্যতার উপযোগী পাওয়া যায়। আরও এই পূর্ব্বোক্ত উক্তি ভুলিলে চলিবে না যে, এই ফলদানের কার্য্য দেবতা করেন না—পরমেশ্বরই করেন ( গী. ৭. ২০-২৩ )। উপরে ২৪শ শ্লোকে ভগবান এই যে কহিয়াছেন "সকল যজ্ঞের ভোক্তা আমিই" উহার তাৎপর্য ইহাই। মহাভারতেও উক্ত হইয়াছে—

যস্মিন্ যস্মিংশ্চ বিষয়ে যো যো যাতি বিনিশ্চয়ম্।
স তমেবাভিজানাতি নান্যং ভরতসত্তম ॥

"যে ব্যক্তি যে ভাবে মতি স্থির রাখে, সে সেই ভাবের অনুরূপ ফলই পায়" ( শাং. ৩৫২. ৩ ), এবং শ্রুতিও আছে "যং যথা যথোপাসতে তদেব ভবতি" ( গী. ৮. ৬ এর রহস্য দেখুন )। অনেক দেবতার উপাসক ( নানাত্বের ভাবে ), যে ফল লাভ করে তাহা প্রথম চরণে বলিয়া দ্বিতীয় চরণে এই অর্থ বলিয়াছেন যে, অনন্যভাবে ভগবানে ভক্তিমানেরই প্রকৃত ভগবৎপ্রাপ্তি হয়। এক্ষণে ভক্তিমার্গের মহত্ত্ববিষয়ক এই তত্ত্ব বলিতেছেন যে, আমার ভক্ত আমাকে কি সমর্পণ করিতেছেন, ভগবান এদিকে না দেখিয়া, কেবল উহার ভাবেরই দিকে দৃষ্টি দিয়া উহার ভক্তি গ্রহণ করেন—

পত্রং পুষ্পং ফলং তোয়ং যো মে ভক্ত্যা প্রযচ্ছতি।
তদহং ভক্ত্যুপহৃতমশ্নামি প্রযতাত্মনঃ ॥ ২৬ ॥

**অনুবাদ ঃ** (২৬) যে আমাকে ভক্তিসহকারে এক-আধ পত্র, পুষ্প, ফল অথবা ( যথাশক্তি ) অল্প জলও অর্পণ করে, সেই প্রযতাত্মা অর্থাৎ নিয়তচিত্ত পুরুষের ভক্তি-উপহার আমি ( আনন্দের সহিত ) গ্রহণ করি।

**রহস্য ঃ** কর্ম্ম অপেক্ষা বুদ্ধি শ্রেষ্ঠ ( গী. ২. ৪৯ )—ইহা কর্ম্মযোগের তত্ত্ব ; ইহার যে রূপান্তর ভক্তিমার্গে হয়, তাহারই বর্ণনা উক্ত শ্লোকে আছে ( গীতার. ৪৮১-৪৮৩ দেখুন )। এই বিষয়ে সুদামার তণ্ডুলসমূহের কথা প্রসিদ্ধ এবং এই শ্লোক ভাগবতপুরাণে, সুদামাচরিতের উপাখ্যানেও আসিয়াছে ( ভাগ. ১০০ উ. ৮১. ৪ )। ইহা নিঃসন্দেহ যে, পূজার অথবা সামগ্রী ন্যূনাধিক হওয়া সর্ব্বথা ও সর্ব্বদা মনুষ্যের হাতে থাকে না। এই কারণেই শাস্ত্রে উক্ত হইয়াছে যে, যথাশক্তি প্রাপ্ত, স্বল্প পূজাদ্রব্যের

দ্বারাই নহে, প্রত্যুত শুদ্ধভাবে সমর্পিত মানসিক পূজাদ্রব্যের দ্বারাও ভগবান সন্তুষ্ট হবেন। দেবতা ভাবের ভিখারী, পূজার সামগ্রীর নহে। মীমাংসক-মার্গ অপেক্ষা ভক্তিমার্গে যে কিছু বিশেষত্ব আছে, তাহা ইহাই। যাগযজ্ঞ করিবার জন্য অনেক সামগ্রী সংগ্রহ করিতে হয় এবং উদ্যোগও অনেক করিতে হয়; কিন্তু—ভক্তিযজ্ঞ এক তুলসীপত্রের দ্বারাও হইয়া যায়। মহাভারতে কথা আছে যে, যখন দুর্বাসা ঋষি ঘরে আসিলেন, তখন দ্রৌপদী এইরূপ যজ্ঞের দ্বারাই ভগবানকে সন্তুষ্ট করিয়াছিলেন। ভগবদ্ভক্ত যে প্রকার নিজের কর্ম্ম করেন, অর্জুনকে সেই প্রকারই করিবার উপদেশ দিয়া বলিতেছেন যে, ইহা হইতে কি ফল লাভ হয়—

যৎকরোষি যদশ্নাসি যজ্জুহোষি দদাসি যৎ।
যত্তপস্যসি কৌন্তেয় তৎকুরুষ্ব মদর্পণম্ ॥ ২৭ ॥
শুভাশুভফলৈরেবং মোক্ষ্যসে কর্মবন্ধনৈঃ।
সন্ন্যাসযোগযুক্তাত্মা বিমুক্তো মামুপৈষ্যসি ॥ ২৮ ॥

**অনুবাদ ঃ** (২৭) হে কৌন্তেয়? তুমি যাহা (কিছু) করিতেছ, যাহা খাইতেছ, যাহা হোম-হবন করিতেছ, যাহা দান করিতেছ (এবং) যাহা তপস্যা করিতেছ, সে (সমস্ত) আমাতে অর্পণ কর। (২৮) এইভাবে চলিলে (কর্ম্ম করিয়াও) কর্ম্মের শুভ-অশুভ ফলরূপ বন্ধনসমূহ হইতে তুমি মুক্ত থাকিবে, এবং (কর্ম্মফলের) সন্ন্যাস করিবার এই যোগের দ্বারা যুক্তাত্মা অর্থাৎ শুদ্ধ-অন্তঃকরণ হইয়া মুক্ত হইয়া যাইবে এবং আমাকে প্রাপ্ত হইবে।

**রহস্য ঃ** ইহা হইতে প্রকাশ হইতেছে যে, ভগবদ্ভক্তও কৃষ্ণার্পণ বুদ্ধিতে সমস্ত কর্ম্ম করিবে, উহা ছাড়িয়া দিবে না। এই দৃষ্টিতে এই দুইটি শ্লোক গুরুত্বপূর্ণ। "ব্রহ্মার্পণং ব্রহ্ম হবিঃ" ইহা জ্ঞান-যজ্ঞের তত্ত্ব (গী. ৪. ২৪), ইহাই ভক্তির পরিভাষা অনুসারে এই শ্লোকে ব্যাখ্যাত হইয়াছে (গীতার, ৩৬৮ ও ৩৬৯)। তৃতীয় অধ্যায়েই অর্জুনকে বলিয়া দিয়াছেন যে, "ময়ি সর্বাণি কর্মাণি সন্ন্যস্য" (গী. ৩. ৩০) —আমাতে সমস্ত কর্ম্ম সন্ন্যস্ত করিয়া—যুদ্ধ কর; এবং পঞ্চম অধ্যায়ে পুনরায় বলিয়াছেন যে, ব্রহ্মে কর্ম্মসমূহ অর্পণ করিয়া সঙ্গরহিত কর্ম্মকর্ত্তাতে কর্ম্মের লেপ লাগে না" (৫. ১০)। গীতার মতে ইহাই প্রকৃত সন্ন্যাস (গী. ১৮. ২)। এই প্রকার অর্থাৎ কর্ম্মফলাশা ছাড়িয়া (সন্ন্যাস) সকল কর্ম্মের কর্ত্তা পুরুষই 'নিত্যসন্ন্যাসী' (গী. ৫. ৩); কর্ম্ম-ত্যাগরূপ সন্ন্যাস গীতার সম্মত নহে। অনেকস্থলে বলিয়া চুকিয়াছি যে, এই রীতিতে কৃত কর্ম্ম মোক্ষের প্রতিবন্ধক হয় না (গী, ২. ৬৪ ৩. ১৯; ৪. ২৩; ৫ ১২; ৬. ১; ৮. ৭), এবং এই ২৮শ শ্লোকে ঐ বিষয়ই পুনরায় বলিয়াছেন। ভাগবতপুরাণেও প্রহ্লাদকে নৃসিংহরূপ ভগবান এই উপদেশ দিয়াছেন যে, "ময্যাবেশ্য মনস্তাত কুরু কর্ম্মাণি মৎপরঃ"—আমাতে চিত্ত লাগাইয়া সমস্ত কার্য্য করিয়া যাও (ভাগ, ৭. ১০. ২৩), এবং পরে একাদশ স্কন্ধে ভক্তিযোগের এই তত্ত্ব উক্ত হইয়াছে যে, ভগবদ্ভক্ত সমস্ত কর্ম্ম নারায়ণার্পিত করিবে (ভাগ, ১১. ২. ৩৬ এবং ১১. ১১ ২৪)। এই অধ্যায়ের আরম্ভে বর্ণিত হইয়াছে যে, ভক্তিমার্গ সুখজনক ও সুলভ। এখন উহার সমান অন্য বৃহৎ বিশেষ গুণ বর্ণনা করিতেছেন—



সমোঽহং সর্বভূতেষু ন মে দ্বেষ্যোঽস্তি ন প্রিয়ঃ।
যে ভজন্তি তু মাং ভক্ত্যা ময়ি তে তেষু চাপ্যহম্ ॥ ২৯ ॥
অপি চেৎ সুদুরাচারো ভজতে মামনন্যভাক্।
সাধুরেব স মন্তব্যঃ সম্যগ্ ব্যবসিতো হি সঃ ॥ ৩০ ॥
ক্ষিপ্রং ভবতি ধর্মাত্মা শশ্বচ্ছান্তিং নিগচ্ছতি।
কৌন্তেয় প্রতিজানীহি ন মে ভক্তঃ প্রণশ্যতি ॥ ৩১ ॥

**অনুবাদ ঃ** (২৯) আমি সকলের নিকট এক। আমার (কেহ) দ্বেষ্য অর্থাৎ অপ্রিয় নাই এবং (কেহ) প্রিয় নাই। ভক্তিপূর্ব্বক যে আমার ভজনা করে, সে আমাতে আছে, এবং আমিও তাহাতে আছি। (৩০) অত্যন্ত দুরাচারীই হোক না কেন, যদি সে আমাকে অনন্যভাবে ভজনা করে তবে তাহাকে অত্যন্ত সাধুই জানিতে হইবে। কারণ উহার বুদ্ধির নিশ্চয় ঠিক থাকে। (৩১) সে শীঘ্র ধর্ম্মাত্মা হইয়া যায় এবং নিত্য শান্তি লাভ করে। হে কৌন্তেয়! তুমি ভালরূপ জান যে, আমার ভক্ত (কখনও) নষ্ট হয় না।

**রহস্য ঃ** ৩০শ শ্লোকের ভাবার্থ এইরূপ বুঝিবে না যে, ভগবদ্ভক্ত দুরাচারী হইলেও সে ভগবানের প্রিয়ই থাকে। ভগবান এইটুকুই বলিতেছেন যে, পূর্ব্বে কোন মনুষ্য দুরাচারী থাকিলেও, যখন একবার উহার বুদ্ধির নিশ্চয় পরমেশ্বরের ভজনাকরণে দাঁড়ায়, তখন উহার হাত হইতে আবার কোনও দুষ্কর্ম্ম হইতে পারে না; এবং সে ধীরে ধীরে ধর্ম্মাত্মা হইয়া সিদ্ধি লাভ করে এবং এই সিদ্ধি হইতে উহার পাপ সম্পূর্ণ ধ্বংসপ্রাপ্ত হয়। সারকথা, ষষ্ঠ অধ্যায়ে (৬. ৪৪.) এই যে সিদ্ধান্ত করিয়াছিলাম যে, কর্ম্মযোগ জানিবার কেবল ইচ্ছা হইলেই, নাচার হইয়া, মনুষ্য শব্দব্রহ্মের উপরে চলিয়া যায়, এখন উহাই ভক্তিমার্গের উপযোগী দেখাইয়াছেন। এক্ষণে এই বিষয় বেশী খুলিয়া বলিতেছেন যে, পরমেশ্বর সকল ভূতের নিকট কিরূপে এক।

মাং হি পার্থ ব্যপাশ্রিত্য যেঽপি স্যুঃ পাপযোনয়ঃ।
স্ত্রিয়ো বৈশ্যাস্তথা শূদ্রাস্তেঽপি যান্তি পরাং গতিম্ ॥ ৩২ ॥
কিংপুনর্ব্রাহ্মণাঃ পুণ্যা ভক্তা রাজর্ষয়স্তথা।
অনিত্যমসুখং লোকমিমং প্রাপ্য ভজস্ব মাম্ ॥ ৩৩ ॥

**অনুবাদ ঃ** (৩২) কারণ হে পার্থ। আমার আশ্রয় করিয়া স্ত্রীলোক, বৈশ্য ও শূদ্র অথবা (অন্ত্যজ প্রভৃতি) যাহারা পাপযোনি তাহারাও পরমগতি লাভ করে। (৩৩) তখন পুণ্যবান ব্রাহ্মণ, আমার ভক্ত ও রাজর্ষি (ক্ষত্রিয়-) দের বিষয় কি আর বলিব? তুমি এই অনিত্য ও অসুখ অর্থাৎ দুঃখজনক (মৃত্যু-) লোকে আছ, এই কারণে আমার ভজনা কর।

**রহস্য ঃ** ৩২শ শ্লোকের 'পাপযোনি' শব্দকে স্বতন্ত্র না ধরিয়া কোন কোন টীকাকার বলেন যে, উহা স্ত্রীলোক, বৈশ্য ও শূদ্রের প্রতি প্রযুক্ত হইয়াছে; কারণ পূর্ব্বে কিছু-না-কিছু পাপ না করিলে কেহই স্ত্রী, বৈশ্য বা শূদ্রজন্ম লাভ করে না। তাঁহাদের মতে পাপযোনি শব্দ সাধারণ এবং উহার ভেদ বলিবার জন্য স্ত্রী, বৈশ্য ও শূদ্র উদাহরণের জন্য দেওয়া গিয়াছে। কিন্তু আমার মতে এই অর্থ ঠিক নহে। পাপযোনি

শব্দে আজকাল রাজদরবারে যাহাদিগকে "জরায়ম-পেশা কৌম" বলে, সেই জাতি বিবক্ষিত ; এই শ্লোকের সিদ্ধান্ত এই যে, এই জাতীয় লোকেরাও ভগবদ্ভক্তি দ্বারা সিদ্ধিলাভ করে। স্ত্রী, বৈশ্য ও শূদ্র কিছু এই বর্গের অন্তর্ভুক্ত নহে ; উহাদিগের মোক্ষলাভে এইটুকুই বাধা যে উহারা বেদ শুনিবার অধিকারী নহে। এই কারণে ভাগবতপুরাণে উক্ত হইয়াছে—

স্ত্রীশূদ্রদ্বিজবন্ধূনাং ত্রয়ী ন শ্রুতিগোচরা।
কর্ম্মশ্রেয়সি মূঢ়ানাং শ্রেয় এবং ভবেদিহ।
ইতি ভারতমাখ্যানং কৃপয়া মুনিনা কৃতম্ ॥

"স্ত্রীলোক, শূদ্র অথবা কলিযুগের নামেমাত্র ব্রাহ্মণ. ইহাদের কর্ণে বেদ পৌঁছায় না, এই কারণে উহাদিগকে মূর্খতা হইতে রক্ষা করিবার জন্য ব্যাস মুনি কৃপাপরবশ হইয়া উহাদের কল্যাণার্থ মহাভারত—অর্থাৎ গীতাও—রচনা করিলেন" ( ভাগ. ১. ৪. ২৫ )। ভগবদ্গীতার এই শ্লোক কিছু পাঠভেদে অনুগীতাতেও পাওয়া যায় ( মভা. অশ্ব. ১৯. ৬১, ৬২ )। জাতি, বর্ণ, স্ত্রীপুরুষ প্রভৃতি, অথবা কৃষ্ণ-গৌর বর্ণ প্রভৃতি কোনও ভেদ না রাখিয়া সকলকে একই ভাবে সদ্গতিদানে সমর্থ ভগবদ্ভক্তির এই রাজমার্গের প্রকৃত শ্রেষ্ঠত্ব এই দেশের বিশেষতঃ মহারাষ্ট্রের সন্তমণ্ডলীর ইতিহাস হইতে যে কেহ অবগত হইতে পারিবেন। উল্লিখিত শ্লোকের সমধিক স্পষ্ট ব্যাখ্যা গীতারহস্যের ৩৭৬-৩৮০ পৃষ্ঠায় দেখুন। এই প্রকার ধর্ম্মাচরণের বিষয়ে, ৩৩ তম শ্লোকের উত্তরার্দ্ধে অর্জ্জুনকে যে উপদেশ করা হইয়াছে, পরবর্ত্তী শ্লোকে তাহাই চলিয়াছে।

মন্মনা ভব মদ্ভক্তো মদ্‌যাজী মাং নমস্কুরু।
মামেবৈষ্যসি যুক্তৈব মাত্মানং মৎপরায়ণঃ ॥ ৩৪ ॥

**অনুবাদ ঃ** ( ৩৪ ) আমাতে মন লাগাও. আমার ভক্ত হও, আমার পূজা কর এবং আমাকে নমস্কার কর। এই প্রকারে মৎপরায়ণ হইয়া যোগ অভ্যাস করিলে আমাকেই পাইবে।

**রহস্য ঃ** বস্তুতঃ এই উপদেশ ৩৩ তম শ্লোকেই আরম্ভ হইয়া গিয়াছে। ৩৩ তম শ্লোকে 'অনিত্য' পদ অধ্যাত্মশাস্ত্রের এই সিদ্ধান্ত অনুসারে আসিয়াছে যে, প্রকৃতির বিস্তার অথবা নামরূপাত্মক দৃশ্য-সৃষ্টি অনিত্য এবং এক পরমাত্মাই নিত্য ; এবং 'অসুখ' পদে এই সিদ্ধান্তের অনুবাদ হইয়াছে যে, এই সংসারে সুখ অপেক্ষা দুঃখ অধিক। তথাপি এই বর্ণনা অধ্যাত্মমার্গের নহে, ভক্তিমার্গের। অতএব ভগবান পরব্রহ্ম অথবা পরমাত্মা শব্দের প্রয়োগ না করিয়া 'আমাকে ভজনা কর, আমাতে মন লাগাও, আমাকে নমস্কার কর', এইরূপ ব্যক্ত স্বরূপপ্রদর্শক প্রথম পুরুষের নির্দ্দেশ করিয়াছেন। ভগবানের শেষ উক্তি এই যে, হে অর্জ্জুন ! এই প্রকার ভক্তি করিয়া মৎপরায়ণ হইবার যোগ অর্থাৎ কর্ম্মযোগের অভ্যাস যদি করিতে থাক তবে ( গী. ৭. ১ ) তুমি কর্ম্মবন্ধন হইতে মুক্ত হইয়া নিঃসন্দেহে আমাকে পাইবে। এই উপদেশেরই পুনরাবৃত্তি একাদশ অধ্যায়ের শেষে করা হইয়াছে। গীতার রহস্যও ইহাই। প্রভেদ এইটুকু যে, ঐ রহস্যকে একবার অধ্যাত্মদৃষ্টিতে এবং একবার ভক্তিদৃষ্টিতে ব্যাখ্যা করা হইয়াছে।

ইতি শ্রীমদ্ভগবদ্গীতাসু উপনিষৎসু ব্রহ্মবিদ্যায়াং যোগশাস্ত্রে শ্রীকৃষ্ণার্জ্জুনসম্বাদে রাজবিদ্যারাজগুহ্যযোগো নাম নবমোঽধ্যায়ঃ ॥ ৯ ॥

# দশম অধ্যায়

## বিভূতিযোগ

পূর্ব্ব অধ্যায়ে কর্ম্মযোগের সিদ্ধির জন্য, পরমেশ্বরের ব্যক্ত স্বরূপের উপাসনার যে রাজমার্গ উক্ত হইয়াছে তাহাই এই অধ্যায়ে বর্ণিত হইয়া চলিয়াছে ; এবং অর্জ্জুনের প্রশ্নের পরে পরমেশ্বরের অনেক ব্যক্ত রূপ অথবা বিভূতির বর্ণনা করা হইয়াছে। এই বর্ণনা শুনিয়া অর্জ্জুনের মনে ভগবানের প্রত্যক্ষ স্বরূপ দর্শনের অভিলাষ হইল ; অতএব ১১শ অধ্যায়ে ভগবান তাঁহাকে বিশ্বরূপ দেখাইয়া কৃতার্থ করিলেন।

দশমোঽধ্যায়ঃ

শ্রীভগবানুবাচ

ভূয় এব মহাবাহো শৃণু মে পরমং বচঃ।
যত্তেঽহং প্রীয়মাণায় বক্ষ্যামি হিতকাম্যয়া ॥ ১ ॥
ন মে বিদুঃ সুরগণাঃ প্রভবং ন মহর্ষয়ঃ।
অহমাদির্হি দেবানাং মহর্ষীণাং চ সর্ব্বশঃ ॥ ২ ॥
যো মামজমনাদিঞ্চ বেত্তি লোকমহেশ্বরম্।
অসংমূঢ়ঃ স মর্ত্ত্যেষু সর্বপাপৈঃ প্রমুচ্যতে ॥ ৩ ॥

**অনুবাদ ঃ** শ্রীভগবান বলিলেন—( ১ ) হে মহাবাহু ! ( আমার কথায় ) সন্তুষ্ট তোমাকে, তোমার হিতার্থে আমি আমার ( এক ) ভাল কথা বলিতেছি, তাহা শোন। ( ২ ) দেবতারা এবং মহর্ষিগণও আমার উৎপত্তি জানেন না ; কারণ দেবতাদের এবং মহর্ষিদের সর্ব্বপ্রকারে আমিই আদি কারণ। ( ৩ ) যে জানে যে, আমি ( পৃথিবী আদি সমস্ত ) লোক সকলের শ্রেষ্ঠ ঈশ্বর এবং আমার জন্ম ও আদি নাই ; মনুষ্যমধ্যে সে-ই মোহশূন্য হইয়া সকল পাপ হইতে মুক্ত হয়।

**রহস্য ঃ** ঋগ্বেদের নাসদীয় সূক্তে এই বিচার দেখা যায় যে, ভগবান বা পরব্রহ্ম দেবতাদেরও পূর্ব্ববর্ত্তী, দেবতা পরে হয়েন ( গীতার, প্র, ৯, পৃঃ ২২০ দেখুন )। এই প্রকার প্রস্তাবনা হইয়া গিয়াছে। এখন ভগবান ইহার নিরূপণ করিতেছেন যে, আমি সকলের মহেশ্বর কি প্রকারে হইলাম—

বুদ্ধির্জ্ঞানমসংমোহঃ ক্ষমা সত্যং দমঃ শমঃ।
সুখং দুঃখং ভবোঽভাবো ভয়ং চাভয়মেব চ ॥ ৪ ॥
অহিংসা সমতা তুষ্টিস্তপো দানং যশোঽযশঃ।
ভবন্তি ভাবা ভূতানাং মত্ত এব পৃথগ্বিধাঃ ॥ ৫ ॥

**অনুবাদ ঃ** ( ৪ ) বুদ্ধি, জ্ঞান, অসংমোহ, ক্ষমা, সত্য, দম, শম, সুখ, দুঃখ, ভব ( উৎপত্তি ) অভাব ( নাশ ) ভয়, অভয়, ( ৫ ) অহিংসা, সমতা, তুষ্টি ( সন্তোষ ), তপ, দান, যশ ও অযশ প্রভৃতি নানাবিধ প্রাণীমাত্রের ভাব আমা হইতেই উৎপন্ন হয়।

রহস্য ঃ 'ভাব' শব্দের অর্থ 'অবস্থা', 'স্থিতি', বা 'বৃত্তি' এবং সাংখ্যশাস্ত্রে 'বুদ্ধির ভাব এবং 'শারীরিক ভাব' এইরূপ ভেদ করা হইয়াছে। সাংখ্যশাস্ত্রী পুরুষকে অকর্ত্তা এবং বুদ্ধিকে প্রকৃতির এক বিকার মনে করেন, এই কারণে তিনি বলেন যে, লিঙ্গশরীরের পশুপক্ষী প্রভৃতির বিভিন্ন জন্মলাভের কারণ লিঙ্গশরীরে অবস্থিত বুদ্ধির বিভিন্ন অবস্থা অথবা ভাবই ( গীতার ১৬৬ পৃঃ ও সা. কা. ৪০-৫৫ ) ; এবং উপরের দুই শ্লোকে এই ভাবসমূহ বর্ণিত হইয়াছে। কিন্তু বেদান্তীদিগের সিদ্ধান্ত এই যে, প্রকৃতি ও পুরুষ হইতেও শ্রেষ্ঠ পরমাত্মারূপ এক নিত্য তত্ত্ব আছেন এবং ( নাসদীয় সূক্তের উক্তি অনুসারে ) তাঁহারই মনে সৃষ্টি করিবার ইচ্ছা হইলে পর সমস্ত দৃশ্য জগত উৎপন্ন হয় ; এই কারণে বেদান্তশাস্ত্রেও বলা হইয়াছে যে, সৃষ্টির মায়াত্মক সমস্ত পদার্থই পরব্রহ্মের মানসভাব ( পরের শ্লোক দেখুন )। তপস্যা, দান ও যজ্ঞ প্রভৃতি শব্দের দ্বারা তন্নিষ্ঠ বুদ্ধির ভাবই উদ্দিষ্ট হইয়াছে। ভগবান আরও বলিতেছেন যে—

মহর্ষয়ঃ সপ্ত পূর্বে চত্বারো মনবস্তথা ।
মদ্ভাবা মানসা জাতা যেষাং লোক ইমাঃ প্রজাঃ ।। ৬ ।।

অনুবাদ ঃ (৬) সাত মহর্ষি, তাঁহাদের পূর্ব্ববর্ত্তী চারি এবং মনু, আমারই মানস, অর্থাৎ মন হইতে নির্ম্মিত ভাব, যাঁহাদের হইতে ( এই ) লোকে এই প্রজা উৎপন্ন হইয়াছে।

রহস্য ঃ যদিও এই শ্লোকের শব্দ সরল, তথাপি যে পৌরাণিক পুরুষদিগকে উদ্দেশ করিয়া এই শ্লোক উক্ত হইয়াছে, তাঁহাদের সম্বন্ধে টীকাকারদিগের মধ্যে অনেকরই মতভেদ আছে। বিশেষতঃ অনেকে, 'পূর্ব্ববর্ত্তী' ( পূর্বে ) এবং 'চার' ( চত্বারঃ ) পদের অন্বয় কোন্ পদে লাগাইতে হইবে, ইহার নির্ণয় কয়েক প্রকারে করিয়াছেন। সাত মহর্ষি প্রসিদ্ধ। কিন্তু ব্রহ্মার এক কল্পে চৌদ্দ মন্বন্তর ( গীতার ১৬৭ পৃঃ ) হইতেছে এবং প্রত্যেক মন্বন্তরের মনু, দেবতা এবং সপ্তর্ষি বিভিন্ন ( হরিবংশ ১. ৭ ; বিষ্ণু. ৩. ১ ; এবং মৎস্য ৯ )। এই কারণেই 'পূর্ব্ববর্ত্তী' শব্দকে সাত মহর্ষির বিশেষণ মানিয়া কেহ কেহ অর্থ করেন যে, আজকালকার অর্থাৎ বৈবস্বত মন্বন্তরের পূর্ব্ববর্ত্তী, চাক্ষুষ মন্বন্তরের সপ্তর্ষি এখানে বিবক্ষিত। এই সপ্তর্ষির নাম ভৃগু, নভ, বিবস্বান, সুধামা, বিরজা, অতিনামা এবং সহিষ্ণু। কিন্তু আমার মতে এই অর্থ ঠিক নহে। কারণ আজকালকার—বৈবস্বত অথবা যে মন্বন্তরে গীতা কথিত হইয়াছে, উহার—পূর্ব্ববর্ত্তী মন্বন্তরের সপ্তর্ষিদিগের বিষয়ে বলিবার এখানে কোন প্রয়োজন নাই। অতএব বর্ত্তমান মন্বন্তরেরই সপ্তর্ষিদিগকে লইতে হইবে। মহাভারত-শান্তিপর্ব্বের নারায়ণীয় উপাখ্যানে ইঁহাদিগের এই নাম আছে,—মরীচি, অঙ্গিরস, অত্রি, পুলস্ত্য, পুলহ, ক্রতু ও বসিষ্ঠ (মভা. শা. ৩৩৫. ২৮, ২৯ ; ৩৪০. ৬৪ ও ৬৫ ) ; এবং আমার মতে এস্থলে ইহাই বিবক্ষিত। কারণ গীতাতে নারায়ণীয় অথবা ভাগবতধর্ম্মই বিধিসহ প্রতিপাদ্য ( গীতার. পৃঃ ৭-৮ দেখুন )। তথাপি এখানে এটুকু বলা আবশ্যক যে, মরীচি প্রভৃতি সপ্তর্ষিদিগের উক্ত নামের মধ্যে কোন কোন স্থলে অঙ্গিরসের বদলে ভৃগুর নাম পাওয়া যায়, এবং কোন কোন স্থলে তো বর্ণিত হইয়াছে যে কশ্যপ, অত্রি, ভরদ্বাজ, বিশ্বামিত্র, গৌতম, জমদগ্নি এবং বসিষ্ঠ বর্ত্তমানযুগের সপ্তর্ষি (বিষ্ণু, ৩. ১. ৩২ ও ৩৩ ; মৎস্য, ৯. ২৭ ও ২৮ ;



মভা. অনু. ৯৩. ২১ )। মরীচি প্রভৃতি উপরোক্ত সাত ঋষির মধ্যেই ভৃগু ও দক্ষকে যুক্ত করিয়া বিষ্ণুপুরাণে ( ১. ৭. ৫. ৬ ) নয় মানস পুত্র এবং ইঁহদেরই মধ্যে নারদকেও জুড়িয়া মনুস্মৃতিতে ব্রহ্মদেবের দশ মানস পুত্র বর্ণিত হইয়াছে ( মনু. ১. ৩৪. ৩৫ )। এই মরীচি প্রভৃতি শব্দের ব্যুৎপত্তি ভারতে করা হইয়াছে ( মভা. অনু. ৮৫ )। কিন্তু আমার এক্ষণে এইটুকুই দেখিতে হইবে যে, সাত মহর্ষি কে কে, এই কারণে এই নয়-দশ মানসপুত্রের, অথবা ইঁহাদের নামের ব্যুৎপত্তির বিচার করা এখানে আবশ্যক নাই। ইহা সুস্পষ্ট যে, 'পূর্ব্ববর্ত্তী' এই পদের অর্থে 'পূর্ব্ব মন্বন্তরের সাত মহর্ষি' লাগানো যায় না। এক্ষণে দেখিতে হইবে যে, 'পূর্ব্ববর্ত্তী চার' এই শব্দকে মনুর বিশেষণ ধরিয়া কয়েকজন যে অর্থ করিয়াছেন, তাহা কতদূর যুক্তিসঙ্গত। মোটে চৌদ্দ মন্বন্তর আছে এবং ইহাদের চৌদ্দ মনু আছে ; তন্মধ্যে সাত সাতটি ধরিয়া দুই বর্গ হয়। প্রথম সাতটির নাম স্বায়ম্ভুব, স্বারোচিষ, ঔত্তমী, তামস, রৈবত, চাক্ষুষ ও বৈবস্বত, এবং এই স্বায়ম্ভুব প্রভৃতিকে মনু বলা হয় ( মনু. ১. ৬২ ও ৬৩ )। তন্মধ্যে ছয় মনু হইয়া গিয়াছে এবং বর্ত্তমানে সপ্তম অর্থাৎ বৈবস্বত মনু চলিতেছে। ইহা শেষ হইলে পরে যে সাত মনু আসিবে (ভাগ. ৮. ১৩. ৭ ) তাহাদিগকে সাবর্ণি মনু বলে ; তাহাদের নাম সাবর্ণি, দক্ষসাবর্ণি, ব্রহ্মসাবর্ণি, ধর্ম্মসাবর্ণি, রুদ্রসাবর্ণি, দেবসাবর্ণি, এবং ইন্দ্রসাবর্ণি ( বিষ্ণু ৩. ২ ; ভাগ. ৮. ১৩ ; হরিবংশ ১. ৭ )। এই প্রকার, প্রত্যেক মনুর সাত-সাত হইলে পর, কোন কারণ দেখানো যায় না যে, কোনও বর্গের 'পূর্ব্ববর্ত্তী 'চার'ই গীতাতে কেন বিবক্ষিত হইবে। ব্রহ্মাণ্ডপুরাণে ( ৪. ১) কথা আছে যে, সাবর্ণি মনুদিগের মধ্যে প্রথম মনুকে ছাড়িয়া পরবর্ত্তী চার অর্থাৎ দক্ষ, ব্রহ্ম, ধর্ম্ম ও রুদ্রসাবর্ণি একই সময়ে উৎপন্ন হয় ; এবং এই ভিত্তিতে কেহ কেহ বলেন যে, এই চার সাবর্ণি মনুই গীতাতে বিবক্ষিত। কিন্তু ইহার উপর দ্বিতীয় আপত্তি এই যে, এই সকল সাবর্ণি মনু ভবিষ্যতে হইবার কথা, এই কারণে এই ভূতকালদর্শক পরবর্ত্তী বাক্য "যাহাদিগের হইতে এই লোকে এই প্রজা হইয়াছে" ভাবী সাবর্ণি মনুদিগের প্রতি প্রযুক্ত হইতে পারে না। এই প্রকারে 'পূর্ব্ববর্ত্তী চার' শব্দের সম্বন্ধ 'মনু' পদের সহিত যুক্ত করা ঠিক নহে। অতএব বলিতে হয় যে, 'পূর্ব্ববর্ত্তী চার' এই দুই শব্দ স্বতন্ত্র প্রণালীতে প্রাচীনকালের কোন চার ঋষি অথবা পুরুষকে নির্দ্দেশ করিতেছে। এবং এই প্রকার মানিয়া লইলে এই প্রশ্ন সহজেই উঠে যে, এই পূর্ব্ববর্ত্তী চার ঋষি বা পুরুষ কাহারা? যে টীকাকারেরা এই শ্লোকের এই প্রকার অর্থ করিয়াছেন, তাঁহাদের মতে সনক, সনন্দ, সনাতন ও সনৎকুমার ( ভাগবত. ৩. ১২. ৪ ) ইহাঁরাই ঐ চার ঋষি। কিন্তু এই অর্থ সম্বন্ধে আপত্তি এই যে, যদিও এই চার ঋষি ব্রহ্মার মানস পুত্র, তথাপি ইঁহারা সকলেই জন্মাবধিই সন্ন্যাসী হইবার কারণে প্রজা-বৃদ্ধি করেন নাই এবং এইজন্য ব্রহ্মা ইঁহাদের উপর ক্রুদ্ধ হইয়া গিয়াছিলেন ( ভাগ. ৩. ১২ ; বিষ্ণু. ১. ৭ ) অর্থাৎ "যাঁহাদের হইতে এই লোকে এই প্রজা উৎপন্ন হয়—যেষাং লোক ইমাঃ প্রজাঃ এই বাক্য এই চারি ঋষিদের প্রতি মোটেই প্রযুক্ত হইতে পারে না। ইহা ব্যতীত কোন কোন পুরাণে যদিও বর্ণিত হইয়াছে যে, এই ঋষি চারজনই ছিলেন ; তথাপি ভারতের নারায়ণীয় অর্থাৎ ভাগবতধর্ম্মে উক্ত হইয়াছে যে, এই চারজনের সঙ্গে সন, কপিল ও সনৎসুজাতকে যুক্ত করিয়া লইলে যে সাত ঋষি

হন, উঁহারা সকলে ব্রহ্মার মানস পুত্র এবং উহাঁরা প্রথমাবধিই নিবৃত্তিপন্থী ছিলেন ( মভা. শা. ৩৪০. ৬৭. ৬৮ )। এই প্রকারে সনক প্রভৃতি ঋষিদিগকে সাত ধরিয়া লইলে কোন কারণ দেখা যায় না যে, ইঁহাদের মধ্যে চারই কেন ধরা হইবে। আর, 'পূর্ব্ববর্ত্তী চার' কাহারা? আমার মতে এই প্রশ্নের উত্তর নারায়ণীয় অথবা ভাগবতধর্ম্মের পৌরাণিক কথা হইতেই দেওয়া উচিত। কারণ ইহা নির্ব্বিবাদ যে, গীতাতে ভাগবত-ধর্ম্মই প্রতিপাদিত হইয়াছে। এখন যদি দেখি যে ভাগবতধর্ম্মে সৃষ্টির উৎপত্তির কল্পনা কিরূপ ছিল, তবে সন্ধান লাগিবে যে, মরীচি আদি সাত ঋষির পূর্ব্বে বাসুদেব ( আত্মা ), সঙ্কর্ষণ ( জীব ), প্রদ্যুম্ন ( মন ), এবং অনিরুদ্ধ ( অহঙ্কার ) এই চার মূর্ত্তি উৎপন্ন হইয়া গিয়াছিল ; এবং উক্ত হইয়াছে যে, ইঁহাদের মধ্যে পরবর্ত্তী অনিরুদ্ধ হইতে অর্থাৎ অহঙ্কার হইতে বা ব্রহ্মদেব হইতে মরীচি প্রভৃতি পুত্র উৎপন্ন হয় ( মভা. শা. ৩৩৯. ৩৪-৪০ এবং ৬০-৭২ ; ৩৪০২. ২৭-৩১ )। বাসুদেব, সঙ্কর্ষণ, প্রদ্যুম্ন এবং অনিরুদ্ধ এই চার মূর্ত্তিকে 'চতুর্ব্যূহ' বলে ; এবং ভাগবতধর্ম্মের এক পন্থার মত এই যে, এই চার মূর্ত্তি স্বতন্ত্র ছিল এবং অপর কোন কোন লোক ইহাদের মধ্যে তিন অথবা দুইকেই প্রধান বলেন। কিন্তু এই কল্পনা ভগবদ্গীতার মান্য নহে ; আমি গীতারহস্যে ( পৃ. ১২৭ এবং ৪৬০-৪৬১ ) দেখাইয়াছি, যে গীতা একব্যূহপন্থী, অর্থাৎ একই পরমেশ্বর হইতে চতুর্ব্যূহ আদি যাহা কিছু সমস্তেরই উৎপত্তি স্বীকার করেন। অতএব ব্যূহাত্মক বাসুদেব প্রভৃতি মূর্ত্তিসমূহকে স্বতন্ত্র না মানিয়া এই শ্লোকে দেখাইয়াছেন যে, এই চার ব্যূহে একই পরমেশ্বর অর্থাৎ সর্ব্বব্যাপী বাসুদেবের ( গী. ৭. ১৯ ) 'ভাব'। এই দৃষ্টিতে দেখিলে জানা যাইবে যে, ভগবতধর্ম্ম অনুসারে 'পূর্ব্ববর্ত্তী চার' এই শব্দের প্রয়োগ সপ্তর্ষির পূর্ব্বে উৎপন্ন বাসুদেব প্রভৃতি চতুর্ব্যূহের প্রতি করা হইয়াছে। ভারতেই লিখিত আছে যে, ভাগবতধর্ম্মের চতুর্ব্যূহ প্রভৃতি ভেদ পূর্ব্বাবধিই প্রচলিত ছিল ( মভা. শা. ৩৪৮. ৫৭ ) ; এই কল্পনা কিছু আমারই নূতন নহে। সার কথা, ভারতের অন্তর্গত নারায়ণীয় উপাখ্যান অনুসারে আমি এই শ্লোকের অর্থ এইরূপ লাগাইয়াছি ঃ— 'সাত মহর্ষি' অর্থাৎ মরীচি প্রভৃতি, 'পূর্ব্ববর্ত্তী চার' অর্থাৎ বাসুদেব প্রভৃতি চতুর্ব্যূহ, এবং 'মনু' যিনি ঐ সময়ের পূর্ব্বে হইয়া গিয়াছিলেন এবং বর্ত্তমান, সমস্ত মিলাইয়া স্বায়ম্ভুব প্রভৃতি সাত মনু। অনিরুদ্ধ অর্থাৎ অহঙ্কার প্রভৃতি চার মূর্ত্তিকে পরমেশ্বরের পুত্র মানিবার কল্পনা ভারতে এবং অন্য স্থানেও পাওয়া যায় ( মভা. শা. ৩১১. ৭. ৮ )। পরমেশ্বরের ভাবসমূহের বর্ণনা হইয়া চুকিল ; এখন বলিতেছেন যে এই সমস্ত জানিয়া উপাসনা করিলে কি ফল লাভ হয়

এতাং বিভূতিং যোগং চ মম যো বেত্তি তত্ত্বতঃ।
সোঽবিকম্পেন যোগেন যুজ্যতে নাত্র সংশয়ঃ ॥ ৭ ॥
অহং সর্ব্বস্য প্রভবো মত্তঃ সর্বং প্রবর্ত্ততে।
ইতি মত্বা ভজন্তে মাং বুধা ভাবসমন্বিতাঃ ॥ ৮ ॥
মচ্চিত্তা মদ্গতপ্রাণা বোধয়ন্তঃ পরস্পরম্।
কথয়ন্তশ্চ মাং নিত্যং তুষ্যন্তি চ রমন্তি চ ॥ ৯ ॥



তেষাং সততযুক্তানাং ভজতাং প্রীতিপূর্ব্বকম্।
দদামি বুদ্ধিযোগং তং যেন মামুপযান্তি তে ॥ ১০ ॥
তেষামেবানুকম্পার্থমহমজ্ঞানজং তমঃ।
নাশয়াম্যাত্মভাবস্থো জ্ঞানদীপেন ভাস্বতা ॥ ১১ ॥

অনুবাদ ঃ ( ৭ ) যে আমার এই বিভূতি অর্থাৎ বিস্তার, এবং যোগ অর্থাৎ বিস্তার করিবার শক্তি বা সামর্থ্যের তত্ত্ব জানে, তাহার নিঃসন্দেহ স্থির ( কর্ম্ম ) যোগ লাভ হয়। ( ৮ ) আমি সকলের উৎপত্তিস্থান এবং আমা হইতে সকল বস্তুর প্রবৃত্তি হয়, ইহা জানিয়া জ্ঞানী ব্যক্তি ভাবযুক্ত হইয়া আমাকে ভজনা করে। ( ৯ ) সে আমাতে মন রাখিয়া এবং প্রাণ লাগাইয়া পরস্পরকে জ্ঞান দিতে থাকিয়া এবং আমার কথা কহিতে থাকিয়া ( উহাতেই ) সর্ব্বদা সন্তুষ্ট ও আনন্দিত থাকে। ( ১০ ) এই প্রকারে সর্ব্বদাই যুক্ত হইয়া অর্থাৎ সমাহিত থাকিয়া যে ব্যক্তি আমাকে প্রীতিপূর্ব্বক ভজনা করে তাহাকে আমিই এমনই ( সমত্ব- ) বুদ্ধির যোগ দিই যে, উহা দ্বারা সে আমাকে পাইতে পারে। ( ১১ ) এবং তাহার উপর অনুগ্রহ প্রকাশের জন্যই আমি তাহার আত্মস্বভাব অর্থাৎ অন্তঃকরণে অবস্থিত করিয়া উজ্জ্বল জ্ঞানদীপের দ্বারা ( তাহার ) অজ্ঞানমূলক অন্ধকার বিনষ্ট করি।

রহস্য ঃ সপ্তম অধ্যায়ে উক্ত হইয়াছে যে, বিভিন্ন দেবতাদের প্রতি শ্রদ্ধাও পরমেশ্বরই দেন ( ৭. ২১ )। সেইরূপই এক্ষণে উপরের দশম শ্লোকেও বর্ণিত হইয়াছে যে, ভক্তি-মার্গে প্রবিষ্ট মনুষ্যের সমত্ববুদ্ধিকে উন্নত করিবার কার্য্যও পরমেশ্বরই করেন ; এবং পূর্ব্বে (গী. ৬. ৪৪) এই যে বর্ণনা আছে যে, যখন মনুষ্যের মনে একবার কর্ম্মযোগের জিজ্ঞাসা জাগ্রত হইয়া যায়, তখন সে আপনাআপনিই পূর্ণসিদ্ধির দিকে আকৃষ্ট হইয়া চলে, উহার সঙ্গে ভক্তিমার্গের এই সিদ্ধান্ত সমানার্থক। জ্ঞানের দৃষ্টিতে অর্থাৎ কর্ম্মবিপাক প্রক্রিয়া অনুসারে বলা হইতেছে যে, এই কর্ত্তৃত্ব আত্মার স্বতন্ত্রতা হইতে আসে। কিন্তু আত্মাও তো পরমেশ্বরই ; এই কারণে ভক্তিমার্গে এইরূপ বর্ণনা করা হয় যে, এই ফল অথবা বুদ্ধি পরমেশ্বরই প্রত্যেক মনুষ্যের পূর্ব্বকর্ম্ম অনুসারে দেন ( গী. ৭. ২০ এবং গীতার. পৃঃ ৩৬৭ )। এই প্রকারে ভগবান ভক্তিমার্গের তত্ত্ব বলা শেষ করিলে—

অর্জ্জুন উবাচ

পরং ব্রহ্ম পরং ধাম পবিত্রং পরমং ভবান্।
পুরুষং শাশ্বতং দিব্যমাদিদেবমজং বিভুম্ ॥ ১ ॥
আহুস্ত্বামৃষয়ঃ সর্বে দেবর্ষির্নারদস্তথা।
অসিতো দেবলো ব্যাসঃ স্বয়ং চৈব ব্রবীষি মে ॥ ১৩ ॥
সর্বমেতদৃতং মন্যে যন্মাং বদসি কেশব।
ন হি তে ভগবন্ ব্যক্তিং বিদুর্দেবা ন দানবাঃ ॥ ১৪ ॥
স্বয়মেবাত্মনাত্মানং বেত্থ ত্বং পুরুষোত্তম।
ভূতভাবন ভূতেশ দেবদেব জগৎপতে ॥ ১৫ ॥

বহ্নুমর্হস্যশেষেণ দিব্যা হ্যাত্মবিভূতয়ঃ।
যাভির্বিভূতিভির্লোকানিমাংস্তবং ব্যাপ্য তিষ্ঠসি ॥ ১৬ ॥

অনুবাদঃ অর্জ্জুন বলিলেন—(১২-১৩) তুমিই পরমব্রহ্ম, শ্রেষ্ঠ স্থান ও পরম পবিত্র বস্তু; সমস্ত ঋষি, এইরূপই দেবর্ষি নারদ, অসিত, দেবল এবং ব্যাসও তোমাকে এবং শাশ্বত পুরুষ, আদিদেব, জন্মরহিত, সর্ব্ববিভু অর্থাৎ সর্ব্বব্যাপী বলেন; এবং স্বয়ং তুমিও আমাকে উহাই বলিতেছ। (১৪) হে কেশব! তুমি আমাকে যাহা বলিতেছ, সে সমস্ত আমি সত্য মানিতেছি। হে ভগবান! তোমার ব্যক্তি অর্থাৎ তোমার মূল দেবতাদের বিদিত নহে এবং দানবদের বিদিত নহে। (১৫) সকল ভূতের উৎপাদক হে ভূতেশ! দেবদেব জগৎপতে! হে পুরুষোত্তম! তুমি স্বয়ংই আপনাকে আপনি জান। (১৬ অতএব তোমার যে সকল দিব্য বিভূতি আছে, যে বিভূতি দ্বারা এই সমস্ত লোককে তুমি ব্যাপ্ত করিয়া রহিয়াছ, তাহা নিজেই (কৃপা করিয়া) সম্পূর্ণরূপে বল।

কথং বিদ্যামহং যোগিংস্ত্বাং সদা পরিচিন্তয়ন্।
কেষু কেষু চ ভাবেষু চিন্ত্যোঽসি ভগবন্ময়া ॥ ১৭ ॥
বিস্তরেণাত্মনো যোগং বিভূতিং চ জনার্দ্দন।
ভূয়ঃ কথয় তৃপ্তির্হি শৃণ্বতো নাস্তি মেঽমৃতম্ ॥ ১৮।

অনুবাদঃ (১৭) হে যোগিন্! (আমাকে বল যে) সর্ব্বদা তোমার চিন্তা করিতে করিতে আমি তোমাকে কি প্রকারে চিনিব? এবং হে ভগবান! আমি কোন্ কোন্ পদার্থে তোমার চিন্তা করিব? (১৮) হে জনার্দ্দন! নিজের বিভূতি ও যোগ আমাকে আবার সবিস্তার বল; কারণ অমৃততুল্য (তোমার বাক্য) শুনিয়া শুনিয়া আমার তৃপ্তি হয় না।

বিভূতি ও যোগ, এই দুই শব্দ এই অধ্যায়েরই সপ্তম শ্লোকে আসিয়াছে এবং এখানে অর্জ্জুন উহারই পুনর্ব্যবহার করিয়াছেন। 'যোগ' শব্দের অর্থ পূর্ব্বে (গী. ৭. ২৫) দেওয়া হইয়াছে, তাহা দেখুন। বিভিন্ন বিভূতির ধ্যান দেবতা ভাবিয়া করা যাইবে, এজন্য অর্জ্জুন ভগবানের বিভূতি সম্বন্ধে প্রশ্ন করেন নাই; কিন্তু সপ্তদশ শ্লোকের এই উক্তি স্মরণ রাখিতে হইবে যে, উক্ত বিভূতিসমূহে সর্ব্বব্যাপী পরমেশ্বরকেই মনে রাখিবার জন্য তিনি প্রশ্ন করিয়াছেন। কারণ ভগবান ইহা প্রথমেই বলিয়া আসিয়াছেন (গী. ৭. ২০-২৫; ৯২২. -২৮) যে, একই পরমেশ্বরকে সকল স্থানে বিদ্যমান জানা এক কথা, এবং পরমেশ্বরের নানা বিভূতিকে বিভিন্ন দেবতা স্বীকার করা অন্য কথা; এই উভয়ের মধ্যে ভক্তিমার্গের দৃষ্টিতে মহান প্রভেদ।

শ্রীভগবানুবাচ
হন্ত তে কথয়িষ্যামি দিব্যা হ্যাত্মবিভূতয়ঃ।
প্রাধান্যতঃ কুরুশ্রেষ্ঠ নাস্ত্যন্তো বিস্তরস্য মে ॥ ১৯ ॥

অনুবাদ শ্রীভগবান বলিলেন—(১৯) আচ্ছা; এক্ষণে হে কুরুশ্রেষ্ঠ! নিজের দিব্য বিভূতিসমূহের মধ্যে তোমাকে মুখ্য মুখ্য বলিতেছি, কারণ আমার বিস্তারের অন্ত নাই।



এই বিভূতিবর্ণনার মতই অনুশাসনপর্ব্বে (১৪. ৩১১-২১) এবং অনুগীতাতে (অশ্ব. ৪৩ ও ৪৪) পরমেশ্বরের রূপের বর্ণনা আছে। কিন্তু গীতার বর্ণনা উহা অপেক্ষা অধিক সরস, এই কারণে ইহার অনুকরণ অন্যান্য স্থলেও পাওয়া যায়। উদাহরণ যথা—ভাগবতপুরাণের একাদশ স্কন্ধের ষোড়শ অধ্যায়ে এই প্রকারেরই বিভূতিবর্ণনা ভগবান উদ্ধবের নিকট করিয়াছেন; এবং সেইখানেই আরম্ভে (ভাগ. ১১. ১৬. ৬-৮) বলিয়া দেওয়া হইয়াছে যে, এই বর্ণনা গীতার এই অধ্যায়ের বর্ণনা অনুসারেই হইয়াছে।

অহমাত্মা গুডাকেশ সর্বভূতাশয়স্থিতঃ।
অহমাদিশ্চ মধ্যং চ ভূতানামন্ত এব চ ॥ ২০ ॥
আদিত্যানামহং বিষ্ণু র্জ্যোতিষাং রবিরংশুমান্।
মরীচির্মরুতামস্মি নক্ষত্রাণামহং শশী ॥ ২১ ॥
বেদানাং সামবেদোঽস্মি দেবানামস্মি বাসবঃ।
ইন্দ্রিয়াণাং মনশ্চাস্মি ভূতানামস্মি চেতনা ॥ ২২ ॥

অনুবাদঃ (২০) হে গুড়াকেশ! সর্ব্বভূতের অন্তরে স্থিত আত্মা আমি, এবং সকল ভূতের আদি, মধ্য ও অন্তও আমিই। (২১) (দ্বাদশ) আদিত্যের মধ্যে বিষ্ণু আমি; তেজস্বীদের মধ্যে কিরণমালী সূর্য, (সাত অথবা উনপঞ্চাশ) মরুদ্গণের মধ্যে মর এবং নক্ষত্রের মধ্যে চন্দ্রমা আমি। (২২) আমি বেদসমূহের মধ্যে সামবেদ; দেবতাদের মধ্যে ইন্দ্র; এবং ইন্দ্রিয়গণের মধ্যে মন; ভূতগণের মধ্যে চেতনা অর্থাৎ প্রাণের চলন-শক্তি আমি।

রহস্যঃ এখানে বর্ণিত হইয়াছে যে, আমি বেদসমূহের মধ্যে সামবেদ, অর্থাৎ সামবেদ মুখ্য; ঠিক এই প্রকারই মহাভারতের অনুশাসন পর্ব্বেও (১৪. ৩৩৭) "সামবেদশ্চ বেদানাং যজুষাং শতরুদ্রিয়ং" বলা হইয়াছে। কিন্তু অনুগীতাতে 'ওঙ্কারঃ সর্ব্ববেদানাং' (অশ্ব. ৪৪. ৬) এই প্রকারে, সকল বেদের মধ্যে ওঙ্কারকেই শ্রেষ্ঠতা দেওয়া হইয়াছে; এবং পূর্ব্বে গীতাতেও (৭. ৮) "প্রণবঃ সর্ব্ববেদেষু" বলা হইয়াছে। গীতা ৯. ১৭র "ঋক্সামযজুরেব চ" এই বাক্যে সামবেদ অপেক্ষা ঋগ্বেদকে অগ্রস্থান দেওয়া গিয়াছে এবং সাধারণ লোকেও এইরূপই বুঝে। এই পরস্পরবিরোধী বর্ণনার উপরে কোন কোন লোকে নিজের কল্পনাকে খুব চটপট দৌড় করাইয়াছেন। ছান্দোগ্য উপনিষদে ওঙ্কারেরই নাম উদ্গীথ আছে এবং লিখিত হইয়াছে যে "এই উদ্গীথ সামবেদের সার এবং সামবেদ ঋগ্বেদের সার" (ছাং ১. ১. ২)। সকল বেদের মধ্যে কোন্ বেদ শ্রেষ্ঠ, এই বিষয়ের উক্ত বিভিন্ন বিধানসমূহের মিল ছান্দোগ্যের এই বাক্যের দ্বারা হইতে পারে। কারণ সামবেদের মন্ত্রও মূল ঋগ্বেদ হইতেই লওয়া হইয়াছে। কিন্তু এইটুকুতেই সন্তুষ্ট না হইয়া কেহ কেহ বলেন যে, গীতাতে সামবেদকে এস্থলে যে প্রাধান্য দেওয়া হইয়াছে, ইহার কোন-না-কোন গূঢ় কারণ থাকিবে। যদিও ছান্দোগ্য উপনিষদে সামবেদকে প্রাধান্য দেওয়া হইয়াছে, তথাপি মনু বলিয়াছেন যে, "সামবেদের ধ্বনি অশুচি" (মনু. ৪. ১২৪)। অতএব একজন অনুমান করিয়াছেন যে,

সামবেদকে প্রাধান্যদাতা গীতা মনুর পূর্ব্ববর্ত্তী হইবে ; এবং অপরে বলেন যে, গীতা রচয়িতা সামবেদী হইবেন, এই কারণেই তিনি এস্থলে সামবেদকে প্রাধান্য দিয়া থাকিবেন। কিন্তু আমার মতে "আমি বেদসমূহের মধ্যে সামবেদ" ইহার উপপত্তি লাগাইবার জন্য এতদূর যাইবার প্রয়োজন নাই। ভক্তিমার্গে পরমেশ্বরের গানযুক্ত স্তবকে সর্ব্বদাই প্রাধান্য দেওয়া হয়। উদাহরণ যথা—নারায়ণীয় ধর্ম্মে নারদ ভগবানের বর্ণনা করিয়াছেন যে, "বেদেষু সপুরাণেষু সাঙ্গোপাঙ্গেষু গীয়সে" ( মভা. শাং. ৩৩৪. ২৩ ) ; এবং বসু রাজা "জপ্যং জগৌ"—জপ্য গান করিতেছিলেন ( শাং, ৩৩৭. ২৭ ; এবং ৩৪২, ৭০ ও ৮১ দেখুন)—এই প্রকারে 'গৈ' ধাতুরই প্রয়োগ ফের করা গিয়াছে। অতএব ভক্তিপ্রধান ধর্ম্মে যাগযজ্ঞ প্রভৃতি ক্রিয়াত্মক বেদ অপেক্ষা গানপ্রধান বেদ অর্থাৎ সামবেদকে মাহাত্ম্য দেওয়া হইয়াছে, ইহাতে আশ্চর্য্য হইবার কিছু নাই ; এবং "আমি বেদসমূহের মধ্যে সামবেদ" এই উক্তির আমার মতে সরল ও সহজ কারণ ইহাই।

রুদ্রাণাং শঙ্করশ্চাস্মি বিত্তেশো যক্ষরক্ষসাম্।
বসূনাং পাবকশ্চাস্মি মেরুঃ শিখরিণামহম্ ॥ ২৩ ॥
পুরোধসাং চ মুখ্যং মাং বিদ্ধি পার্থ বৃহস্পতিম্।
সেনানানীমহং স্কন্দঃ সরসামস্মি সাগরঃ ॥ ২৪ ॥
মহর্ষীণাং ভৃগুরহং গিরামস্ম্যেকমক্ষরম্।
যজ্ঞানাং জপযজ্ঞোঽস্মি স্থাবরাণাং হিমালয়ঃ ॥ ২৫ ॥

অনুবাদ ঃ (২৩) ( এগারো ) রুদ্রের মধ্যে আমি শঙ্কর ; যক্ষ ও রাক্ষসের মধ্যে কুবের ; ( আট ) বসুর মধ্যে পাবক ; ( এবং সাত ) পর্ব্বতের মধ্যে মেরু। (২৪) হে পার্থ ! পুরোহিতের মধ্যে আমাকে মুখ্য বৃহস্পতি জান। আমি সেনানায়কদের মধ্যে স্কন্দ ( কার্ত্তিকেয় ) এবং জলাশয়ের মধ্যে সমুদ্র। (২৫) মহর্ষিদের মধ্যে আমি ভৃগু ; বাক্যের মধ্যে একাক্ষর অর্থাৎ ওঁকার ; যজ্ঞের মধ্যে আমি জপযজ্ঞ ; স্থাবর অর্থাৎ স্থির পদার্থের মধ্যে হিমালয়।

রহস্য ঃ "যজ্ঞের মধ্যে আমি জপযজ্ঞ" এই বাক্য গুরুত্বপূর্ণ। অনুগীতাতে (মভা. অশ্ব. ৪৪. ৮ ) উক্ত হইয়াছে যে, "যজ্ঞানাং হুতমুত্তমম্" অর্থাৎ যজ্ঞের মধ্যে ( অগ্নিতে ) হবি সমর্পণ করিয়া সিদ্ধ হইবার যজ্ঞ উত্তম ; এবং উহাই বৈদিক কর্ম্মকাণ্ডীদিগের মত। কিন্তু ভক্তিমার্গে হবির্যজ্ঞ অপেক্ষা নামযজ্ঞ বা জপযজ্ঞের বিশেষ মহত্ত্ব আছে, এই কারণেই গীতাতে "যজ্ঞানাং জপযজ্ঞোঽস্মি" বলা হইয়াছে। মনুও একস্থানে (২. ৮৭) বলিয়াছেন যে, "আর কিছু করুক বা না করুক, কেবল জপের দ্বারাই ব্রাহ্মণ সিদ্ধিলাভ করে"। ভাগবতে "যজ্ঞানাং ব্রহ্মযজ্ঞোঽহং পাঠ আছে।

অশ্বত্থঃ সর্ববৃক্ষাণাং দেবর্ষীণাং চ নারদঃ।
গন্ধর্বাণাং চিত্ররথঃ সিদ্ধানাং কপিলো মুনিঃ ॥ ২৬ ॥
উচ্চৈঃশ্রবসমশ্বানাং বিদ্ধি মামমৃতোদ্ভবম্।
ঐরাবতঃ গজেন্দ্রাণাং নরাণাং চ নরাধিপম্ ॥ ২৭ ॥



আয়ুধানামহং বজ্রং ধেনূনামস্মি কামধুক্।
প্রজনশ্চাস্মি কন্দর্পঃ সর্পাণামস্মি বাসুকিঃ ॥ ২৮ ॥
অনন্তশ্চাস্মি নাগানাং বরুণো যাদসামহম্।
পিতৃণামর্য্যমা চাস্মি যমঃ সংযমতামহম্ ॥ ২৯ ॥

অনুবাদ ঃ (২৬) আমি সমস্ত বৃক্ষের মধ্যে অশ্বত্থ অর্থাৎ পিপ্পল এবং দেবর্ষিদের মধ্যে নারদ, গন্ধর্ব্বদের মধ্যে চিত্ররথ এবং সিদ্ধদের মধ্যে কপিল মুনি। (২৭) ঘোড়ার মধ্যে ( অমৃতমন্থনের সময়ে আবির্ভূত ) উচ্চৈঃশ্রবা বলিয়া আমাকে জান। আমি গজেন্দ্রদের মধ্যে ঐরাবত, এবং মনুষ্যদের মধ্যে রাজা। (২৮) আমি আয়ুধসকলের মধ্যে বজ্র, গাভীদের মধ্যে কামধেনু, এবং প্রজা-উৎপাদক কাম আমি ; আমি সর্পদের মধ্যে বাসুকি। (২৯) নাগসকলের মধ্যে আমি অনন্ত ; যাদস্ অর্থাৎ জলচর প্রাণীগণের মধ্যে বরুণ, এবং পিতৃগণের মধ্যে আমি অর্য্যমা ; আমি সংযমকারীদের মধ্যে যম।

রহস্য ঃ বাসুকি=সর্পদের রাজা এবং অনন্ত= 'শেষ' এই অর্থ স্থির এবং অমর-কোষ ও মহাভারতেও এই অর্থই দেওয়া হইয়াছে ( মভা. আদি. ৩৫-৩৯ )। কিন্তু চয়পূর্ব্বক বলা যায় না যে, নাগ ও সর্পের মধ্যে কি প্রভেদ। মহাভারতের আস্তীক উপাখ্যানে এই শব্দের প্রয়োগ একই অর্থে হইয়াছে। তথাপি জানা যায় যে, এ স্থলে সর্প ও নাগ শব্দে সাধারণ সর্পবর্গের দুই বিভিন্ন জাতি বিবক্ষিত হইয়াছে। শ্রীধরী টীকাতে সর্পকে বিষযুক্ত এবং নাগকে বিষহীন বলা হইয়াছে, রামানুজভাষ্যে সর্পকে একশির-বিশিষ্ট এবং নাগকে বহুশিরবিশিষ্ট বলা হইয়াছে। কিন্তু এই দুই ভেদ ঠিক মনে হয় না। কারণ কোন কোন স্থলে, নাগদিগেরই প্রধান বংশ বলিতে গিয়া তন্মধ্যে অনন্ত ও বাসুকিকে প্রথমে গণনা করা হইয়াছে এবং বর্ণিত হইয়াছে যে উভয়ই বহুশিরযুক্ত ও বিষধর ; কিন্তু অনন্ত অগ্নিবর্ণের এবং বাসুকি হরিদ্রাবর্ণের। ভাগবতের পাঠ গীতার সমানই আছে।

প্রহ্লাদশ্চাস্মি দৈত্যানাং কালঃ কলয়তামহম্।
মৃগাণাং চ মৃগেন্দ্রোঽহং বৈনতেয়শ্চ পক্ষিণাম্ ॥ ৩০ ॥
পবনঃ পবতামস্মি রামঃ শস্ত্রভৃতামহম্।
ঝষাণাং মকরশ্চাস্মি স্রোতসামস্মি জাহ্নবী ॥ ৩১ ॥
সর্গাণামাদিরন্তশ্চ মধ্যং চৈবাহমর্জ্জুন।
অধ্যাত্মবিদ্যা বিদ্যানাং বাদঃ প্রবদতামহম্ ॥ ৩২ ॥

অনুবাদ ঃ ৩০) আমি দৈত্যদের মধ্যে প্রহ্লাদ ; আমি গ্রাসকারীদের মধ্যে কাল, পশুদের মধ্যে মৃগেন্দ্র অর্থাৎ সিংহ এবং পক্ষিদের মধ্যে গরুড় ; (৩১) আমি বেগবানদের মধ্যে বায়ু ; আমি শস্ত্রধারীদের মধ্যে রাম, মৎস্যদের মধ্যে মকর এবং নদীর মধ্যে ভাগীরথী। (৩২) হে অর্জ্জুন ! সৃষ্টিমাত্রের আদি, অন্ত ও মধ্যও আমি ; বিদ্যা-সমূহের মধ্যে অধ্যাত্মবিদ্যা এবং বাদ-কর্ত্তাদের বাদ আমি।

রহস্য ঃ পূর্ব্বে ২০শ শ্লোকে বলিয়া দিয়াছেন যে, সচেতন ভূতসকলের আদি, মধ্য

